বিক্রয়কেন্দ্র
পাইওনীয়ার পাবলিশার্স
৪৪।১ বি বেনেটোলা লেন, কলিকাতা-৯

প্রথম প্রকাশ
আগস্ট ১৯৬০

প্রাপ্তিস্থান
র‍্যাডিক্যাল বুক ক্লাব। কলিকাতা ৭৩
নিউ বুক সেন্টার। কলিকাতা ৯

প্রকাশক
ফটিক রায়
রায়-পণ্ডিত পাবলিকেশনস
৪৪/১ বি বেনেটোলা লেন
কলিকাতা ৭০০ ০০৯

মুদ্রক
নিরঞ্জন চৌধুরী
৮৩ বি বিবেকানন্দ রোড
কলিকাতা ৭০০ ০০৬

প্রচ্ছদ-পরিকল্পনা
স্বপন চাকী

১৯৪৭ সাল!

শোনা যাচ্ছে, এতদিন পরে শ্বেতাংগরা নাকি ভারতভূমি হ'তে চির-বিদায় নেবার সদিচ্ছা প্রকাশ করেছেন। কাকে প্রণাম জানাই? নব উদয়ের পথে শুনি কার বাণী?—প্রণাম লহ। লহ প্রণাম!······কিন্তু···

প্রণাম জানাই তাদের সবার আগে, যারা বুকের রক্ত ঢেলে, অত্যাচারী শাসক-গোষ্ঠীর বন্দুকের গুলিতে, ফাঁসীর দড়িতে গলা দিয়ে, মুক্তি-সংগ্রামের পাষাণবেদীমূলে আত্মাহুতি দিয়ে বার বার গেয়ে গেল জীবনের জয়গান।

হাঁ! তাদেরই জানাই আমার প্রণাম: আর নোয়াই আমার মাথা সেই স্বর্গাদপি গরীয়সী জন্মভূমির মাটির 'পরে।

নতুন দিনের ইতিহাস রচিত হবে, তাই বৈদেশিক ইতিহাসকারীদের কলংক-কালীতে মসীকৃষ্ণ ব্যর্থ প্রচেষ্টার মধ্য দিয়ে, সপ্তসূর্যের অরুণ রাগে, স্বাধীনতার তোরণ-প্রান্তে উপনীত, কাদের কণ্ঠে শুনি অর্ধশতাব্দী পূর্বের সত্যদ্রষ্টা ঋষি বঙ্কিমের উচ্চারিত সেই লোকোত্তর সংগীতের মূর্ছনা:

বন্দে মাতরম্।
সুজলাং সুফলাং মলয়জশীতলাং
শস্যশ্যামলাং মাতরম্।
শুভ্র-জ্যোৎস্না পুলকিত যামিনীম্,
ফুল্লকুসুমিত দ্রুমদলশোভিনীম্,
সুহাসিনীং সুমধুরভাষিণীম্,
সুখদাং বরদাং মাতরম্।

এ সংগীত ত ভুলবার নয়। তাই ত একদা পদদলিত, অত্যাচারিত, লাঞ্ছিত ভারতের হাজারো জনগণের একজনের অন্তরের অন্তস্থল ভেদ করে যে সংগীত জেগেছিল, আজ তাই শুনি কণ্ঠে কণ্ঠে দিকে দিকে আকাশ-বাতাস প্লাবিত করে উচ্ছ্বসিত হয়ে উঠছে:

সপ্তকোটিকণ্ঠ কল-কল নিনাদকরালে
দ্বিসপ্তকোটিভুজৈধৃত খর করবালে
অবলা কেন মা এত বলে।
বহুবলধারিণীং নমামি তারিণীম্।

চোখের সামনে দেখছি, প্রায় দুই শত বৎসর অতীতের কৃষ্ণ যবনিকা ধীরে ধীরে অপসারিত হচ্ছে: তামসী রজনীর মর্মস্থল ভেদ করে কার ঐ অশ্রুত বিলাপধ্বনি শুনি: আর না! আর না! আর না হোসেন কুলি! তোমার আত্মা শান্তিলাভ করুক!

কার ?—কার···এ কণ্ঠস্বর ?

জাফরগঞ্জ রাজপ্রাসাদের ভগ্ন মৃত্তিকাস্তূপ হ'তে নিধূম সর্পিল বহ্নিশিখার মত কে অদেহী তুমি, এমনি করে আজিও কার উদ্দেশে প্রেরণ করছো এ আত্ম-নিবেদন! চিনেছি তোমায়! বাংলা বিহার উড়িষ্যার তরুণ কিশোর নবাব, আলীবর্দীর স্নেহের পুত্তলী, নবাব মনসুরুল মুলুক সিরাজউদ্দৌলা শাহকুলীখাঁ মীরজা মোহম্মদ হায়বৎ জঙ্গ বাহাদুর!

বাইরে অশান্ত বৃষ্টি-ঝরা রজনী: মাঝে মাঝে বিদ্যুতালোকে আকাশের এক প্রান্ত হতে অন্য প্রান্ত পর্যন্ত যেন চোখ ঝলসে দিয়ে যাচ্ছে। ছবি একটার পর একটা ভেসে উঠছে: ১৭৫৭ সাল, ২৩শে জুন পলাশীর প্রান্তরে ঘন নিবিড় আম্রকাননের ছায়ায় বীর সৈনিক মীরমদন কামানের গোলায় ভগ্ন-উরু, রক্তাপ্লুত, ভুলুণ্ঠিত!

বীর বাঙ্গালী সেনাপতি মোহনলাল তখনও আপ্রাণ যুদ্ধ করে চলেছে। আর অদূরে কারা তোমরা পটে আঁকা ছবির মত রণসজ্জায় সেজেও দাঁড়িয়ে আছো: মীরজাফর, ইয়ার-লতিফ, রায়দুর্লভ!···সৈনিক, ভুলেছো কি কেমন করে যুদ্ধ করতে হয়?

ডুবে গেল! বাংলার স্বাধীনতারবি লজ্জায় রাঙা হয়ে অস্তাচলে গেল।

দ্রুত পটপরিবর্তন হচ্ছে: হতভাগ্য নবাব ক্রুর স্বদেশদ্রোহীদের হীন চক্রান্তে মাত্র দুইশত অশ্বারোহী নিয়ে, হাতীর পিঠে চেপে যুদ্ধভুমি হ'তে প্রস্থান করলেন। অস্তগমনোন্মুখ শেষ স্বাধীন নবাব ফিরে এলেন মনসুরগঞ্জ রাজপ্রাসাদে! মনে হয়ত ছিল তখনও ক্ষীণ আশা! অস্তাচলমুখী নির্মম নিয়তির গতিরোধ করবেন। নবাবের আদেশে রাজভাণ্ডারের দ্বার মুক্ত করে দেওয়া হলো: দাও, দাও! বিলিয়ে দাও, অগণিত অর্থ জনে-জনে অকাতরে, কোন কার্পণ্য করো না। সঞ্চিত অর্থ দাও বিলিয়ে, অর্থেরই কাঙাল এরা। নাও —যার যত খুশী অর্থ নাও। এ ত তোমাদেরই, শুধু এ সব-কিছুরই বিনিময়ে, সৈনিকের প্রতিজ্ঞা নিয়ে অসিহস্তে রণাংগনে আবার ঝাঁপিয়ে পড়। শ্বেত বণিকের লালসার হোমানল হ'তে তোমাদের জন্মভুমিকে রক্ষা করো বন্ধু। রক্ষা করো!

কিন্তু না,···শুনলে না, কেউ সে কথা শুনলে না। তাই গভীর রাত্রে হতভাগ্য নবাব পথের ফকিরের বেশে অতি গোপনে হীরাঝিলের বিচিত্র রাজ-প্রাসাদ ও মণিমাণিক্যখচিত মোগল মসনদকে পশ্চাতে ফেলে রাজধানীর জনহীন পথে এসে দাঁড়ালেন।

সবাই নবাবকে আজ ত্যাগ করেছে, ত্যাগ করেনি কেবল চিরসহচরী বেগম লুৎফউন্নিসা আর একজন পুরাতন প্রতিহারী।

: লুৎফা?

: বল।

: ফিরে যাও তুমি প্রাসাদে। কোথায় আমার সঙ্গে যাবে তুমি! নিশীথের

এই জনহীন পথ। আজ আর আমি বাংলা বিহার উড়িষ্যার ভাগ্যবিধাতা নবাব সিরাজউদ্দৌলা নই। আমি কপর্দকহীন ভাগ্যবিড়ম্বিত পলাতক সামান্য একজন নাগরিক মাত্র।

কি জবাব দিয়েছিলেন সেদিন নবাবের হতভাগিনী বেগম? কেউ কি জানে? কেউ কি শুনেছে? হাঁ, শুনেছিল সেদিন নিশীথের স্তব্ধ অন্ধকার, আর কালো আকাশের পটে অগণিত তারার দল। নির্বাক্ দর্শী! আজও তোমরা তেমনি আছো?

* * খোলা বাতায়ন-পথে তাকালাম। বৃষ্টি থেমে গেছে কখন এক সময়। মেঘজাল ছিন্ন করে বর্ষণ-ক্লান্ত আকাশের বুকে জেগেছে আবার বিক্ষিপ্ত তারকার দল তেমনি সেরাত্রের মত। মন চলেছে কোথায়? একখানি নৌকা ধীরে মন্থরগতিতে পাল তুলে মহানন্দার স্রোত অতিক্রম করে, কালিন্দীর জল-প্রবাহ উত্তীর্ণ হয়ে, রাজমহলের কাছে, শুষ্কপ্রায় সংকীর্ণ স্রোতা নাজিরপুর মোহনায় এসে আটকে গেল। ছোট একটি পল্লী। বখরা বরহাল। নৌকার মধ্যে কে ঐ অধোবদনে বসে? সিরাজ না?…হাঁ, পলাশী প্রান্তরের অস্তমিত রবি। সিরাজ তখন ভাবছেন: কোনমতে যদি পশ্চিমমাঞ্চলে পালিয়ে গিয়ে মঁসিয়ে লার কাছে যেতে পারি, তাহলে তার সৈন্যদের সাহায্য নিয়ে পাটনা চলে যাবো। সেখানে রামনারায়ণের সৈন্যরা আছে। আবার তাহলে একবার শেষবারের মত চেষ্টা করতে পারবো।

নিয়তি বোধ হয় অলক্ষ্যে বসে হাসলেন নিষ্ঠুর হাসি। সিরাজ ত জানতেন না, ঠিক ঐ সময় খুব নিকটেই তাঁর খোঁজে মীর দাউদ ও মীরকাশিম সৈন্যসামন্ত নিয়ে ওঁৎ পেতে বসে আছে। মীরকাশিমের কাছে সংবাদ পেঁাছাতে দেরি হলো না। দানশার বিখ্যাত মসজিদের কয়েকজন লোকের মনে নৌকারোহী নবাবকে দেখে সন্দেহ হওয়ায়, তারাই গিয়ে সংবাদ দিল গোপনে পারিতোষিকের লোভে।

সিরাজ বন্দী হলেন সপরিবারে।

শেষ আশার ক্ষীণ আলোক-শিখাটুকুও নির্বাপিত হলো নির্মম নিয়তির ফুৎকারে!

* * *

সেদিনও ছিল এমনি নিস্তব্ধ নিঝুম রাত্রি!

অগণিত হীরার কুচির মত নক্ষত্র-খচিত আকাশপটের তলায়, মুর্শিদাবাদের নবাবহীন হীরাঝিল প্রাসাদ নিঃশব্দে রোদন করছিল। এমন সময় কারারক্ষিগণে পরিবেষ্টিত সামান্য দস্যু তস্করের মতই শৃংখলগত পুরুষসিংহকে এনে দাঁড় করানো হলো মীরজাফরের সম্মুখে!

কে? মীরজাফর! তুমি? তুমিই কি আজ আমার বিচারক? আমারই মসনদে বসে আজ তুমি আমারই বিচার করবে? ধন, মান, প্রতিপত্তি, কিছুই —কিছুই আর আমার অভিপ্রেত নয়। শুধু আমার প্রাণ ভিক্ষা দাও। শুধু আমায় বেঁচে থাকতে দাও!

অশ্রুঝরা কণ্ঠের সে শেষ মিনতি মীরজাফর হয়ত সহ্য করতে পারলে না।

তাই চিৎকার করে উঠ্ল: রক্ষী, নিয়ে যাও! একে স্থানান্তরে নিয়ে যাও! পারছি না, এ দৃশ্য আর আমি দেখতে পারছি না!

নিঃশব্দে ক্লাইভের প্রবেশ।

মীরজাফর ও ক্লাইভ, পরামর্শ-সভা বসল।

সিরাজের বেঁচে থাকা চলতে পারে না। যতদিন সিরাজ বেঁচে থাকবে ততদিন বিশ্বাস নেই। সিরাজের শেষ চিহ্নটুকু পর্যন্ত মুছে ফেলতে হবে। মৃত্যু! একমাত্র মৃত্যুই ওর শেষ পরিণাম।

স্বাক্ষরিত হয়ে গেল মৃত্যু-দণ্ডাদেশ।

তারপর।...

জাফরগঞ্জ রাজপ্রাসাদের একটি অন্ধতমসাচ্ছন্ন নিম্নতল নিভৃত ক্ষুদ্র কক্ষ। একাকী বন্দী সিরাজ। ভাগ্যবিড়ম্বিত তরুণ কিশোর নবাব!

অন্ধকারে চুপি চুপি চোরের মত উন্মত্ত তীক্ষ্ণ তরবারি হাতে কে ঐ কুৎসিত ভয়ংকর কারাকক্ষে প্রবেশ করছে? মহম্মদী বেগ্ না? আলীবর্দী ও সিরাজের অনুকম্পায় প্রতিপালিত ও অন্নে পুষ্ট দুরাত্মা মহম্মদী বেগ! রুপালী চক্রের কি মোহিনী যাদু!

কে, মহম্মদী বেগ? তুমি! তুমি! তুমিই কি শেষে আমাকে হত্যা করতে এলে? কেন? এরা কি আজ আমাকে এই বহু বিস্তৃত জন্মভূমির কোন নিভৃত কুটীরে যৎসামান্য গ্রাসাচ্ছাদনের ব্যবস্থাও করে দিতে পারলে না?

কিন্তু আত্মবিভ্রম, সেও বুঝি মুহূর্তের জন্য। হে মহামান্য রাজাধিরাজ! হে রক্তযজ্ঞের প্রথম হোতা! তোমার এ কাতরোক্তি তো শোভা পায় না!

অস্তাচল-মুখী শেষ আলোর রক্তিম রশ্মি তাই উদ্ভাসিত হয়ে ওঠে: না, না! আমি বাঁচতে পারি না! তা কখনোই হ'তে পারে না! আর কোন অপরাধ না করে থাকি হোসেন কুলি, তোমাকে যে হত্যা করেছি একদিন, অন্তত তার প্রায়শ্চিত্তের জন্যও এ জীবনের অবসান হোক।

উন্মত্ত শয়তানের খরসানের উপর্যুপরি আঘাতে সেই অন্ধকার ধূলিমলিন কারাকক্ষতলে রক্তাক্ত নবাবের ফুল্লকুসুমের মত দেহখানি লুটিয়ে পড়ল: আর না! আর না হোসেন কুলি! তোমার আত্মা শান্তিলাভ করুক!

ভাবছি, যুগান্তরে কালপ্রবাহমধ্যে সত্যিই কি সে মহাজীবনের অবসান ঘটেছে!

ক্লাইভ, মীরজাফর প্রভৃতির চক্রান্ত, মহম্মদী বেগের তীক্ষ্ণ তরবারি সত্যিই নির্বাপিত করেছে সেই মহা জ্যোতিষ্মান্ অগ্নিস্ফুলিংগকে! না, তা হয়নি। কাল মহাকাল তার সাক্ষী! বিষ্ণুচক্রের মুখে খণ্ডিত সতীদেহের মত মহম্মদী বেগের অস্ত্রাঘাতেও সেই শাশ্বত জ্যোতির্ময় দেহাতীত আত্মা অণুপরমাণুতে বিভক্ত হয়ে, শত শত অনির্বাণ অগ্নিস্ফুলিংগের মতই ভারতের এক প্রান্ত হ'তে অন্য প্রান্ত পর্যন্ত জ্বালিয়ে তুলল বিপ্লবের আগুন!

* * *

কিন্তু কি দেখছিলাম?

হাঁ, রাত্রি প্রভাতের সঙ্গে সঙ্গে স্বদেশদ্রোহীর দল দানবীয় বিজয় উল্লাসে, সেই হতভাগ্য নবাবের ক্ষত-বিক্ষত রক্তাক্ত শবদেহ হস্তিপৃষ্ঠে চাপিয়ে নগর প্রদক্ষিণে বের হয়েছে ! মুর্শিদাবাদের রাজপথের ধূলি হতে এখনও সে রক্তধারা শুকিয়ে যায়নি ।

এদেশবাসী বুঝতে পারেনি সেদিন, কি মহাপাপের বীজ ভারতের মাটিতে তারা রোপণ করলে। বুঝতে পারলে তখন, যখন সেই বীজ হ'তে সহস্র শাখায়-প্রশাখায় অত্যাচারের এক মহীরুহ উজ্জীবিত হয়ে উঠল কুখ্যাত ব্রিটিশ-শক্তির অভ্যুত্থানের সাথে সাথে ! স্বার্থান্ধ ক্ষমতালোভী মুষ্টিমেয় ভারতবাসী বিশ্বাসঘাতকতা করে নিজেদের জন্মভূমিকে বিদেশী বণিকের হাতে তুলে দিয়ে যে অত্যাচারের হোমানল জ্বালাল, সেই অগ্নিযজ্ঞে প্রথম শহীদ আত্মবলিদান দিল মীরকাশিম ! হাঁ ! মীরকাশিম !

খণ্ড খণ্ড ভাসমান মেঘান্তরালে একটু আগের মেঘমুক্ত আকাশের তারকাগুলি আবার অবলুপ্ত হয়ে গেছে ।

বাতায়ন-পথে নিশীথের শ্রান্ত বাতাস কার অশ্রুত কান্নার ধ্বনি ভাসিয়ে আনে ?

দরজায় কার করাঘাত শুনছি না ? না, মনের ভুল । মনে পড়ছে দিল্লীর বিখ্যাত জুম্মা মসজিদে কে এক পাগল পথিক, মাথার চুল এলোমেলো, রুক্ষ, গায়ে একখানি দামী শতছিন্ন শাল, দিল্লীর বাদশাহর প্রতীক্ষায় দৃষ্টি প্রসারিত করে দাঁড়িয়ে আছে ।

সম্রাট্ আসছেন ! এই হট্ যাও ! হট্ যাও ! ধাক্কা খেয়ে পাগল পড়ে গেল, শক্ত কঠিন পাথরে কপাল কেটে রক্ত ঝরছে ।

রক্ত ! রক্ত ! সিরাজের রক্ত ! আজিও শুকায়নি । মীরকাশিম, রক্ত দিতে হবে ! আরো রক্ত দিতে হবে ! দেশদ্রোহিতার পাপ আজিও স্খালন হয়নি !

মীরজাফরকে গদিচ্যুত করে চতুর ইংরাজ তোমায় বসিয়েছিল মোগল মসনদে । তারা আশা করেছিল, তাদের হাতের ক্রীড়নক হয়েই তুমি থাকবে ।

কিন্তু তারা ত জানত না, সিরাজের নৃশংস হত্যাযজ্ঞের বিষাক্ত ধূমেই তোমার জ্ঞানচক্ষু উন্মীলিত হয়েছিল । এবং যে মুহূর্তে তারা বুঝলে, তাদের ক্রীড়নক হয়ে মসনদের শোভাবর্ধন মাত্র করতে তুমি ইচ্ছুক নও, সুরু হলো রেষারেষি, মন কষাকষি, শেষ পর্যন্ত যুদ্ধবিগ্রহ । ১৭৬৫ খৃঃ আবার স্বদেশবাসীর চক্রান্তে ও বিশ্বাসঘাতকতায় উদয়নালা দুর্গের পতনের সঙ্গে সঙ্গেই মীরকাশিমের শোচনীয় অবসান ঘটল । কৃষ্ণ ঘনান্ধকারে প্রথম প্রদীপশিখাটি জ্বলে উঠ্‌বার সঙ্গে সঙ্গেই বিশ্বাসঘাতকতার বিষ ফুৎকারে নির্বাপিত হলো ।

স্বাধীনতা-যজ্ঞের পাষাণ-বেদীমূলে প্রথম শহীদের রক্তে আঁকা হলো প্রথম রক্ত আলিম্পন । পরবর্তী পৌনে দুই শত বৎসর ব্যাপী পরাধীনতার বুনিয়াদ আরো দৃঢ় হলো ।

তারপর আবার একদিন ১৭৭৫ খৃঃ ৫ই আগস্টের কালরাত্রি প্রভাত হয়ে এলো। ভোরের প্রথম আলোয় কে তুমি সদ্যস্নাত বৃদ্ধ ব্রাহ্মণ, পবিত্র হরিনাম করতে করতে দধীচির মত প্রাণ দিতে, ইংরাজ রাজত্বের প্রথম ফাঁসীর আসামী, ইংরাজের সৃষ্ট প্রথম ফাঁসীমঞ্চের দিকে এগিয়ে চলেছো? চিনি! তোমায় চিনি! মহারাজ নন্দকুমার!

মুক্তিযজ্ঞের দ্বিতীয় শহীদ, তোমায় প্রণাম জানাই।

* * ১৯৩৮ খৃঃ বঙ্গীয় প্রাদেশিক কনফারেন্সের জলপাইগুড়ি অধিবেশনে শরৎচন্দ্র বসু সভাপতি হয়েছিলেন।

সেই সভাতেই বাংলার বিপ্লবী নেতা নেতাজী সুভাষচন্দ্র এক দীর্ঘ বক্তৃতা দেন, ইংরাজকে ছয় মাসের নোটিশে ভারত ছাড়বার দাবী জানিয়ে।

১৯৩৯ খৃঃ ত্রিপুরী কংগ্রেসের সভাপতি হলেন চিরপ্রিয় সুভাষ। ত্রিবর্ণ-রঞ্জিত জাতীয় পতাকা, তারই তলে দাঁড়িয়ে কম্বুনিনাদে সুভাষ বললেনঃ ভারত ছাড়ো, কুইট ইণ্ডিয়া।

কিন্তু দক্ষিণপন্থীদের বিরোধিতায় অনুমোদিত হল না সে প্রস্তাব।

ভাবছিলাম সেই কথাই ১৯৪৭ এর জুলাইয়ের এক ক্ষান্তবর্ষণ মেঘ-মেদুর প্রভাতে।

বন্ধুবর নন্দদুলাল এসে ঘরে প্রবেশ করলঃ বীরু, এক কাপ চা খাওয়াতে পারিস ভাই!

ঃ এত সকালে? ব্যাপার কি?

ঃ কাল সারাটা রাত ঘুমাতে পারিনি, ভাবছিলাম বাংলা ত দ্বিধাবিভক্ত হলো; এবারে কোথায় যাই, পাকিস্তানে না হিন্দুস্থানে?

ঃ তা কি স্থির হলো?

ঃ অনেক ভেবে দেখলাম ভাই! শেষটায় কি স্থির করেছি জানিস?

ঃ কি?

ঃ ও পাকিস্তানও যা হিন্দুস্থানও তাই! মারামারি কাটাকাটি সর্বত্র। ঝামেলা কোন 'স্থানেই' কম নয়। তাই ভাবছি একটা নৌকা দীর্ঘকালের জন্য ভাড়া করে গঙ্গাবক্ষে ভেসে পড়ি। কারণ গঙ্গার জলে কেউই পাকিস্তান বা হিন্দুস্থানের দাবী নিয়ে ভাগ বাটোয়ারা করতে আসবে না। কিন্তু যাক্ সে কথা। কাল হঠাৎ কলেজ স্ট্রীটে কার সঙ্গে দেখা হলো জানিস?

ঃ কার সঙ্গে?

ঃ মাস্টারদার সঙ্গে।

ঃ কোন্ মাস্টারদা?

ঃ আমাদের সৃষ্টিধর সান্যাল। লাটসাহেবের গাড়ীতে বোমা ফেলার জন্য যার ফাঁসীর হুকুম হয়েছিল, পরে সে আদেশ রদ হয়ে হয় যাবজ্জীবন দ্বীপান্তর। এবারের মহাযুদ্ধের কিছুদিন আগে মুক্তি পেয়েছিলেন; তারপর আবার গত আগস্ট আন্দোলনে বন্দী হন। কিছুদিন হলো মাস্টারদা মুক্তি পেয়ে ফিরে

এসেছেন। কিন্তু আমাকে চিনতে পারলেন না।

মাস্টারদা!...চোখে কি আবার গতরাত্রের স্বপ্ন নেমে আসছে নাকি? হাওয়ার বেগে পিছনপানে ছুটে চলেছি। কেবলই মনে পড়ছে ফাঁসীর আসামী মহারাজ নন্দকুমারের কথা!...

অনেক দূরে; অতীতের অস্পষ্ট ছায়ালিপি!

১৭০৫ খৃঃ মুর্শিদাবাদের অন্তর্গত ভদ্রপুরে ব্রাহ্মণ পদ্মনাভের কক্ষ আলো করে একটি শিশু জন্মাল—নন্দকুমার।

মুর্শিদ কুলিখাঁ, আলীবর্দী প্রভৃতির অধীনে পদ্মনাভ একজন বেতনভুক তহসিলদার মাত্র ছিলেন।

ছেলেটি ক্রমে বড় হয়। কিন্তু খেলার দলে সকলের 'পরে কর্তৃত্ব করবার কি একটা অদমনীয় সহজাত প্রবৃত্তি তাঁর।

সেদিনকার অসহায় শিশু আজ যুবক। পদ্মনাভের চেষ্টাতেই ঘোড়াঘাট, ফতেসিং, সাতমাইকা এই তিনটি পরগণার নায়েব।

তারপর একদিন আলীবর্দীর চক্রান্তে নবাব সরফরাজ খাঁ নিহত হলে আলীবর্দী বসলেন মসনদে।

মসনদে বসবার সময় যারা ছিল তাঁর পাশে, কাউকেই আজ তিনি ভোলেন নি। নন্দকুমারও পুরস্কৃত হলেন। হিজলী ও মহিষাদলের নায়েবী পেলেন।

তারপর বর্গীর হাঙ্গামা। বর্গী এলো দেশে! পিসিমা আমাদের ছোটবেলার সেই ঘুমপাড়ানী গান গেয়ে আমাদের এক ছোট ভাইকে ঘুম পাড়াতেন কতদিন শুনেছি:—

খোকা ঘুমাল পাড়া জুড়াল
বর্গী এলো দেশে,
বুলবুলিতে ধান খেয়েছে
খাজনা দেবো কিসে!

বাংলার প্রতি কুটীরে কুটীরে উঠেছে হাহাকার।

নবাব আলীবর্দী আহার-নিদ্রা ত্যাগ করে, রাজ্যপাট ফেলে রেখে, দিনের পর দিন বর্গীদমনে অসিহস্তে এদিক্ ওদিক ছুটোছুটি করে বেড়াচ্ছেন। জলের মতই প্রচুর অর্থব্যয় হচ্ছে, রাজকোষ শূন্য হয়ে যায় দিনের পর দিন। টাকা তারো টাকা চাই! আলীবর্দী প্রজাদের 'পরে নূতন করে এক খাজনা বসালেন, নূতন উপায়ে অর্থাগমের জন্য।

আলীবর্দীর পরোয়ানা এলো নন্দকুমারের কাছে: নবাবের খাজনা কড়ায় গণ্ডায় আদায় করতে হবে।

একে ত বর্গীর হাঙ্গামা, যথেচ্ছ অত্যাচার, আজ এর ঘর পুড়ছে, কাল ওর ধনদৌলত লুণ্ঠিত হচ্ছে, তার উপরে বোঝার 'পরে শাকের আঁটি—আলীবর্দীর নতুন কর।

কে দেবে খাজনা? লোকে খেতে পায় না, সদা শংকিত, নন্দকুমার শূন্য-হাতে ফিরে এলেন।

তক্তাউসের 'পরে বসে তুমি নবাব খাজনা জারী করেছো। কিন্তু তোমার প্রজাদের মাথার ঘাম পায়ে ফেলে এই দুর্দিনের বাজারে পেটের ভাত যোগাড় করতে হচ্ছে, তাদের দুঃখে দয়ালু ব্রাহ্মণের প্রাণ কেঁদে উঠল। রিক্তহস্তে ব্রাহ্মণ ফিরে এলেন। কিন্তু নবাবের রোষবহ্নি হতে মুক্তি পেলেন না, তাঁকে কার্যচ্যুত করা হলো। তিনি বন্দী হয়ে মুর্শিদাবাদে প্রেরিত হলেন। সোনার প্রাসাদে পীড়িতের আর্তনাদ পেঁছায় না!

নবাব হুকুম দিলেন: যতদিন না খাজনার টাকা আদায় হবে. প্রত্যহ তাকে নবাব দরবারে আনিয়ে বেত্রাঘাত করা হবে। সংবাদ পেয়ে পিতা পদ্মনাভ এসে আশি হাজার টাকা খেসারত দিয়ে পুত্রকে মুক্ত করলেন নবাবের রোষবহ্নি হতে।

*

সহসা একটা প্রচণ্ড শব্দ শোনা গেল। নন্দদুলাল চেয়ার ছেড়ে লাফ দিয়ে উঠল: ঐ আবার বুঝি কোথায় বোমা ফাটল রে! এখুনি মিলিটারী প্রভুদের আগমন হবে, চলবে গোলাগুলি!

হলোও তাই, একটু পরেই দুম্ দুম্ দুড়ুম···রাইফেলের গুলি চলবার আওয়াজ কানে এল।

মিলিটারী পুলিস ফায়ার করছে।

ছুটে জানালার কাছে গেলাম। বড় রাস্তার উপর দিয়ে ছুটছে জনতা!

দুম্ দুম্ দুড়ুম···আবার গুলির আওয়াজ!

পিসিমার গলার আওয়াজ পাওয়া গেল: হতচ্ছাড়া আবাগীর বেটারা যাবো যাবো করছে, তা গেলেও তো পারে চলে! দেখ্ সন্তু, ও তোদের রেডিওটা বেচে ফেল বাপু! কেবল রোজ রোজ কতকগুলো মিথ্যে কথা বলে। আর তোদের খবরের কাগজওয়ালাদেরও বলিহারি যাই বাপু! নতুন মন্ত্রী বললে না, তিন দিনের মধ্যে গোলমাল না থামাতে পারলে ছেড়ে দেবে কাজ!

পিসিমার একটানা খেদোক্তি শুনে হাসি পেল।

বাইরে প্রচণ্ড বেগে কড়া নাড়ার শব্দ এল।

একটু পরেই সিঁড়িতে জুতোর শব্দ, সেই সঙ্গে কবিতার দুটি চরণ কানে এল:

কে কহ এ কাল-অগ্নি জ্বালিয়াছে আজি
লঙ্কাপুরে? হায়, নাথ! নিজ কর্মফলে,
মজালে রাক্ষসকুল, মজিলা আপনি।

চমকে উঠলাম। মাস্টারদার গলা! সত্যি মাস্টারদাই ঘরে এসে প্রবেশ করলেন। আবৃত্তি তখনও থামেনি:

কি কুক্ষণে দেখেছিলি তুই রে অভাগি,
কাল পঞ্চবটী বনে কালকূটে ভরা
এ ভুজঙ্গে? কি কুক্ষণে তোরা দুখে দুখী,
পাবক-শিখারূপিণী জানকীরে আমি
আনিনু এ হৈম গেহে!

* * আলীবর্দীর মৃত্যুর পর সিরাজ মসনদে বসেছেন। সংবাদ এসেছে বণিক ইংরাজ তার বিনানুমতিতেই কলকাতায় দুর্গ নির্মাণ করছে। প্রজ্বলিত অগ্নিশিখার মতই সিরাজ এ সংবাদে জ্বলে উঠেছেন। পরোয়ানা গেল, দুর্গ এই মুহূর্তে ভেঙে ধূলিসাৎ করে দাও। ইংরাজরা লিখে পাঠাল : সে কি! এমন মিথ্যা কথা কে রটালে? নূতন দুর্গ ত আমরা তৈরী করছি না, পুরাতন মেরামত করিয়ে নিচ্ছি মাত্র! আর, দেরি নয়, নবাবের ফৌজ চলে এলো কলকাতায়। যুদ্ধে হেরে ইংরাজরা কলকাতা ছেড়ে পালিয়ে বাঁচল।

*

প্রশ্ন করলাম : কবে ফিরলেন মাস্টারদা? বসুন!

: হ্যাঁরে, সত্যিই কি আবার ভারত স্বাধীন হতে চলল! ইংরাজরা কি এতদিনে সত্যিই এ দেশ ছেড়ে যাবে?

অগ্নিযুগের ছেলে এই মাস্টারদা! দীর্ঘকাল সরকারের জেলখানায় ঘানি টেনেছেন। বুকের হাড় প্রত্যেকটি গোনা যায়। কথা কইতে গেলে হাঁফ ধরছে। মাথার চুলের এক-তৃতীয়াংশ প্রায় পেকে সাদা হয়ে গেছে। প্রাণরস নিংড়ে নেওয়া হয়েছে।

মাস্টারদা বলেন : দীর্ঘ তিরিশ বছর যা স্বপ্ন দেখেছি, এতদিনে তা সত্যি সফল হবে! ব্রিটিশের কারা-প্রাচীরের অন্তরালে বসে দিন গুনেছি—একটি দুটি করে দিন গুনেছি; সূর্য-সারথির রথচক্রের ধ্বনি শোনবার আশায় আশায়!...গঙ্গার পাড়ে ঐ যে ফোর্ট উইলিয়াম দুর্গ, কবে আবার সেখানে আমাদের কামান বসবে! ইউনিয়ান জ্যাক টেনে ফেলে দিয়ে সেখানে কবে আবার উড়বে ভারতের জাতীয় পতাকা!

সিরাজের অনুগ্রহে নন্দকুমার আবার চাকরি পেলেন, হুগলীর ফৌজদারের পদ। দেওয়ান মানিকচাঁদ ও নন্দকুমারের উপর ভার দেওয়া হলো, ইংরাজদের প্রতি কড়া শাসন ও দৃষ্টি রাখতে।

দূরদর্শী নন্দকুমার কলকাতা রক্ষার জন্য বজবজের দুর্গ মেরামত করে সেখানে রসদ, গোলাবারুদ ও সৈন্য রাখলেন। কলকাতার দক্ষিণ দিকে গঙ্গা। পলাতক ইংরাজরা আবার যাতে না এসে গোলমাল বাধাতে পারে, সেই জন্য গঙ্গার দুই তীরে 'তালা' ও 'আলিগড়' নামে দুটি দুর্গ নির্মাণ করালেন। এদিকে তখন পলাতক ইংরাজরা ফলতায় গিয়ে মাদ্রাজের বাণিজ্য-কুঠী হতে সৈন্যদের আসবার অপেক্ষায় কাল গুনছে।

সিরাজ দেওয়ান মানিকচাঁদের উপর কলকাতা রক্ষার ভার দিয়ে নিশ্চিন্ত। মানিকচাঁদ গোপনে ইংরাজদের সঙ্গে ষড়যন্ত্রে লিপ্ত।

সহসা অতর্কিতে এলো মাদ্রাজ হতে অনেক নূতন ইংরাজ সৈন্য। বজবজের দুর্গ আক্রান্ত হয়েছে।

মানিকচাঁদের সহায়তায় বজবজের দুর্গ ইংরাজ সৈন্য দখল করে নিল। কলকাতাও তাদের অধিকারে এল; কারণ মানিকচাঁদ তখন মুর্শিদাবাদে পলাতক,

আত্মপক্ষ সমর্থনের জন্য নবাব দরবারে উপস্থিত। কলকাতা দখল করে ইংরাজদের লোলুপ দৃষ্টি গিয়ে পড়ল হুগলীর উপরে, কিন্তু নন্দকুমারের কামানের মুখে তারা আবার কলকাতায় ফিরে আসতে বাধ্য হলেন।

এইভাবে নানা যুদ্ধবিগ্রহের মধ্য দিয়ে নবাবের সঙ্গে ইংরাজদের শত্রুতা দিন দিন বেড়েই চলেছে। এমন সময় ইংরাজদের মত ফরাসীদেরও লোলুপ দৃষ্টি স্বর্ণপ্রসূ ভারতের উপরে এসে পড়েছে।

ফরাসী ও ইংরাজের মধ্যে বাধল স্বার্থের সংঘাত। রণসাজে সজ্জিত দু'পক্ষ মুখোমুখি হয়ে দাঁড়াল। বাজল রণভেরী, ছুট্‌লো কামান, ধোঁয়ায় চারদিক আচ্ছন্ন হয়ে গেল। মীমাংসা হোক, কে নেবে ভারত! কালনেমির লংকা ভাগ!

মীরজাফর, জগৎশেঠ, ইয়ারলতিফদের অভাব কোনদিনই হয় না। ফরাসী সেনানীদের মধ্যে 'টেরানু' গোপনে ইংরাজদের সঙ্গে হাত মিলাল। ঘরের শত্রু বিভীষণ টেরানুর সহায়তায় ফরাসীরা ইংরাজদের হাতে পরাজিত হলো।

নিরপেক্ষর মত দূরে দাঁড়িয়ে সসৈন্যে নন্দকুমার দুই পক্ষের যুদ্ধ দেখলেন।

নন্দকুমারের শত্রুর ত অভাব ছিল না; গোপনে সিরাজের কাছে সংবাদ পেঁছাল, বারো হাজার টাকা ঘুষ খেয়ে নন্দকুমার নাকি ফরাসীরের সাহায্য করেন নি। সিরাজের রোষে নন্দকুমার পদচ্যুত হলেন। কিছুকাল পরে পলাশীর প্রান্তরে বাংলা তথা ভারতের ভাগ্য নিয়ন্ত্রিত হয়ে গেল।

সিরাজের হত্যার পর ইংরাজের উচ্ছিষ্টলোভী স্বর্ণগর্দভ মীরজাফরকে ক্লাইভ্ মসনদে বসালেন। কিন্তু চারিদিকে বিশৃংখলা, ক্লাইভ আর উপায়ান্তর না দেখে আবার ডেকে আনলেন নন্দকুমারকেই, তহশীলদারের পদে তাঁকে নিযুক্ত করে।

মাস্টারদার কণ্ঠস্বর আবার কানে এল: তাহলে ব্রিটিশ ভারতের সব্‌শেষ গভর্ণর জেনারেল এ্যাডমিরাল লর্ড লুই মাউণ্টব্যাটান।

আর সর্বপ্রথম এদেশে কে গভর্ণর জেনারেল হয়ে এসেছিলেন?

বিলাতের সুবিখ্যাত পার্লামেণ্ট মহাসভা।

ভারত হতে প্রভূত অর্থ শোষণ করে, কোটিপতি হয়ে এদেশের সর্বপ্রথম গভর্ণর জেনারেল ওয়ারেন হেস্টিংস স্বদেশে ফিরে এসেছেন। কিন্তু তাঁর দেশবাসীরা তাঁকে ও তাঁর বাল্যবন্ধু ইম্পেকে ছি ছি করছে কেন?

একদিন এদেশের প্রকাশ্য বিচারসভায় নন্দকুমারের অভিযোগে অভিযুক্ত হেস্টিংস যখন ফ্রান্সিস্, ক্লেভারিং ও মন্‌সনের বিচারে অপরাধী সাব্যস্ত হয়ে আদেশ পেলো কোম্পানীর যত টাকা হেস্টিংস আত্মসাৎ করেছে, সব ফিরিয়ে দিতে হবে, হেস্টিংস যথার্থই দোষী, তখন জোর গলায় হেস্টিংস বলেছিল: আমি ভারতের কোম্পানীর সর্বশ্রেষ্ঠ কর্মচারী, সুতরাং বোর্ডের বিচার মেনে নিতে আমি এতটুকুও বাধ্য নই। আজ তাঁকে তাঁর দেশভূমে, তাঁরই স্বদেশবাসী

টেনে এনে পার্লামেণ্টের বিচারসভায় দোষী বলে দাঁড় করিয়েছেন। পার্লামেণ্ট মহাসভায় লোক গিস্‌গিস্‌ করছে।

চারিদিকে ভীষণ চাঞ্চল্য, একশত ষাটজন লর্ড সেই বিচারসভায় উপস্থিত।

একদিন নয়, দু'দিন নয়, দীর্ঘ সাতটি বছর ধরে বিচার চললো।

মুগ্ধ হয়ে স্বদেশবাসী শুনতে লাগল মনস্বী বাগ্মী এড্‌মণ্ড বার্কের ওজস্বিনী বক্তৃতা—Impeachment of Warren Hastings. বিচারের রায় দেওয়া হলো, হেস্টিংস নির্দোষ,—যদিও দেশের লোকেরা তাঁকে সমর্থন করে নাই।

সর্বস্বান্ত হয়ে পথের ফকির হলো হেস্টিংস।

কিন্তু কেন? শুধু কি পরস্ব অপহরণই সেদিন তাঁর বিরুদ্ধে ছিল অভিযোগ? ভারতের সর্বপ্রথম গভর্ণর জেনারেল ওয়ারেন হেস্টিংস পথের ফকির হয়ে দুঃখদৈন্যে দুর্দশায় অসহ্য লাঞ্ছনার কশাঘাতে জর্জরিত হয়ে কবে মহাকালের স্রোতে ভেসে গেছে। কিন্তু জাল মকদ্দমার অভিযোগে সেদিন যে ব্রাহ্মণকে ফাঁসীর দড়িতে ঝুলিয়ে দেওয়া হয়েছিল,সেই ৫ই আগস্ট ১৭৭৫ খৃষ্টাব্দের প্রভাত আজিও ফিরে আসে শতাব্দীর একটি বৎসরের প্রতি প্রভাতের সঙ্গে সঙ্গে, স্মরণ করিয়ে দেয় রক্তরাঙা সেই মুহূর্তটি।…ভুলি নাই, ওরে ভুলি নাই!

হেস্টিংস, তুমি ভুল করেছিলে অর্থের লোভে ব্রাহ্মণের রক্তপাত করে।

১৭৭৫ খৃঃ ৬ই মে রাত্রি দশটার সময় অকস্মাৎ মহারাজ নন্দকুমারকে ইংরাজের কারাগারে বন্দী করা হলো। বিদ্যুদ্‌বেগে সহরের সর্বত্র সেই দুঃসংবাদ ছড়িয়ে পড়েছে।

মহারাজের মত একজন নিষ্ঠাবান্‌ ধার্মিক ব্রাহ্মণ কি এমন দোষে দোষী হতে পারেন যার জন্য তাঁকে বন্দী হতে হলো! এমন কি জামিন পর্যন্তও দেওয়া হবে না তাঁকে!

হেস্টিংসের পরম শত্রু মহারাজ নন্দকুমার। মীরজাফর যখন বাংলার মসনদে, নন্দকুমার তহশীলদার, হেস্টিংস তখন মুর্শিদাবাদের রেসিডেণ্ট।

নন্দকুমারের হাতে খাজনা আদায়ের ভার, কাজেই অর্থগৃধ্নু হেস্টিংসের সর্বপ্রকার উপরি আয়ের পথ বন্ধ। আবার স্বয়ং ক্লাইভ নন্দকুমারের পক্ষে থাকায় হেস্টিংস নির্বিষ সর্পের মত কেবলই গর্জায়। অসন্তোষের হয় সূত্রপাত।

তারপর মীরজাফরকে গদীচ্যুত করে মীরকাশিমকে আবার যখন ইংরাজরা মসনদে বসাল, নন্দকুমার ইংরাজদের পক্ষপাতদুষ্ট অন্যায়কে মুখ বুজে সহ্য করতে পারলেন না।

তিনি বুঝেছিলেন, হিন্দু মুসলমান এদেশের অধিবাসী যখন, প্রকৃতপক্ষে তখন তারাই এদেশের প্রকৃত মালিক, প্রকৃত শাসনকর্তা। এ দেশের রাজা হওয়ার প্রকৃত অধিকার কেবলমাত্র তাদেরই। ইংরাজ এসেছে সেই কোন্‌ সাত সমুদ্র তের নদীর পার থেকে বাণিজ্য করতে। বেশ ত, বাণিজ্য করতে চায় বাণিজ্য করুক, কিন্তু এ দেশের শাসনব্যাপারে তারা কোন্‌ অধিকারে হস্তক্ষেপ

করতে আসে ! এ শুধু অন্যায়ই নয়, অবিচার। এর আশু প্রতিকার চাই।···

দেশের বড় বড় জমিদার, ক্ষমতা ও প্রতিপত্তিশালী লোকদের কাছে গোপনে গোপনে নন্দকুমারের আবেদন-লিপি যেতে লাগল : সংঘবদ্ধ হও ! বিদেশী বণিকের যথেচ্ছাচার কেন আমরা মাথা পেতে নেবো !

কলকাতার গভর্ণর তখন ভানসিটার্ট। দৈবক্রমে নন্দকুমারের একখানা চিঠি ভানসিটার্টের হাতে গিয়ে পড়ল।

সঙ্গে সঙ্গে মহারাজ নন্দকুমার, রায়দুর্লভ প্রভৃতি কয়েকজন প্রতিপত্তিশালী লোকের বাড়ীঘর সার্চ করে ভানসিটার্ট অনেক কাগজপত্র নিয়ে গেল। সেই সব কাগজপত্রের অনুবাদের ভার পড়ল হেস্টিংসের উপরে। কিছুকাল প্রহরীবেষ্টিত থেকে নন্দকুমার সেবারে কোনমতে মুক্তি পান ! কিন্তু দেশের ডাক যার দু'কান ভরে বেজেছে, সে কি চুপ করে থাকতে পারে ?

মীরজাফরের নামের মোহরাংকিত করে এদেশের ইংরাজ কর্মচারীদের অকথ্য অত্যাচার বর্ণনা করে মহারাজ নন্দকুমার এবারে বিলাতে দু'খানা চিঠি লিখলেন : একখানা ক্লাইভের কাছে, দ্বিতীয় পত্রটি ডাইরেক্টার সভার সভ্যদের কাছে।

ইতিমধ্যে মীরকাশিম কিছুকালের জন্য মসনদে বসেছেন তখন। এ চিঠি দু'খানা ভানসিটার্টের শ্যেনদৃষ্টি এড়াল না।

এবারে আর নজরবন্দী না রেখে ভানসিটার্ট নন্দকুমারকে বন্দী করল।

কিছুকাল পরে আবার মুক্তি পেলেন মহারাজ।

দেশের মুষ্টিমেয় বিশ্বাসঘাতকদের চক্রান্তে মীরকাশিম মসনদচ্যুত হলেন; মীরজাফরকে ডেকে আবার মসনদে বসানো হলো।

মসনদ নিয়ে যেন পুতুল খেলা চলেছে।

পুতুল খেলা চলতে থাকুক, আমরা এগিয়ে চলি : শিপাহ্‌শলার মীরজাফর মসনদে বসেই নন্দকুমারকে সাদরে আহ্বান করে বাংলা, বিহার ও উড়িষ্যার মন্ত্রিত্ব ও দেওয়ানীর পদ দিলেন।

সুদূর দিল্লী থেকে বাদশা এক সনন্দ পাঠালেন : সাত হাজার সৈন্যের নায়কপদে অভিষিক্ত করে নন্দকুমারকে 'মহারাজা' উপাধি দেওয়া হলো।

দেশের লোকেরা মহারাজের এ পদোন্নতিতে বিশেষ উৎফুল্ল হলেও, এদেশের ইংরাজ কর্মচারীদের বুকগুলো হিংসায় জ্বলে পুড়ে খাঁক হয়ে যেতে লাগল। হিংসার অগ্ন্যুত্তপ্ত বিষপাত্র হতে সূক্ষ্ম তন্তুর মত অসংখ্য ধুম্রশিখা নির্গত হয়ে ক্রমে সেটা আকার নিচ্ছে, একটা শক্ত কঠিন পাকানো রশির মত। অন্ধকারের মধ্যে দেখা যাচ্ছে দুটি শ্বেত ধবল হস্ত ! দুটি হস্তের দশটি আঙ্গুল ও তার রক্তিমাভ নখরগুলি যেন হিংসায় লোলিহান হয়ে উঠছে। পাকানো রশিটিতে ক্রমাগত ফাঁস পড়াচ্ছে।

সাত সমুদ্র তের নদীর পার হতে আসছে একটা বিষাক্ত ঝড়ো হাওয়া।

সোনার ভারতভূমি পুড়িয়ে ছারখার করে দেবে।

শ্যামল ভূমি রক্তে লাল হয়ে উঠবে। উঠবেই বা না কেন ? আজ ত আর

সে দরদী দেশপ্রেমিক তরুণ কিশোর নবাব সিরাজ নেই!

কে আজ আর সিংহনাদে বলবে: ইউরোপীয়গণকে শাসন করবার জন্য আর কিছুরই দরকার নেই, কেবল একজোড়া চটিজুতো। কোথায় তুমি নবাব! কোথায় তোমার সেই চটিজুতো!

পাশের বাড়ীতে ভীষণ একটা গোলমাল শোনা যাচ্ছে; কৌতুহল-প্রিয় হুজুগে বাঙ্গালীর মন চঞ্চল হয়ে ওঠে!

কয়েকজন গোরা সার্জেণ্ট ও পাঠান সৈনিক পাশের বাড়ীর অন্দরে জোর করে ঢুকে বাড়ীর কর্তাকে বেদম প্রহার করছে। একটু আগে রাস্তায় যে বোমাটা ফেটেছে, তাদের ধারণা সেটা ঐ বাড়ীর ভিতর থেকেই নিক্ষেপ করা হয়েছে। অকাট্য যুক্তি!...

মাস্টারদা ইতিমধ্যে কখন একসময় আমার শয্যাটার 'পরে টান্ টান্ হয়ে শুয়ে নাক ডাকতে শুরু করেছেন, বন্ধু নন্দদুলাল অন্তর্হিত হয়েছে।

হঠাৎ ঘুমন্ত অবস্থাতেই নাক ডাকানো বন্ধ করে মুদ্রিত চোখে মাস্টারদার প্রশ্ন শুনে চম্‌কে উঠলাম: নিরীহ ভদ্রসন্তানটি এখনো নির্বিকারভাবে পড়ে পড়ে বন্দুকের গুঁতো ও কিল চড় লাথি হজম করছেন ত?

* * * কি পাপে লিখিলা

এ পীড়া দারুণ বিধি রাবণের ভালে?

নাঃ, বেটারা দেখছি ঘুমটাই আমার মাটি করে দিলে। একা না পারিস, সকলে মিলেমিশে ওগুলোকে বেশ করে ঘাকতক দিয়ে ঘাড়ধাক্কা দিয়ে বার করে দে না! যাবেই যখন বলেছে, দু'দণ্ড আগেই না হয় বের করে দে জোর করে। সংঘবন্ধ হয়ে একসাথে মিলে গলাধাক্কা দিতে হবে।

মহারাজ নন্দকুমারের স্মৃতির পাশাপাশি যেন একটা গেরুয়া রংয়ের পতাকা পত্ পত্ করে উড়তে উড়তে হঠাৎ আগুন লেগে পুড়ে ছাই হয়ে যাচ্ছে দেখতে পাচ্ছি।

কশানদীর কালো জলধারা রক্তে লাল হয়ে উঠেছে! 'কাদের মশালে আকাশের ভালে আগুন উঠেছে ফুটে?'

ইংরাজ মহাপ্রভুদের সু(?) শাসনে দেবতার রোষবহ্নির মধ্যে এল ইংরাজী ১৭৭২ সাল আর বাংলা ১১৭৬ সন। ছিয়াত্তরের মন্বন্তর।

পলাশীর প্রহসন, সিরাজের হত্যা, অবলুপ্ত মীরকাশিম! দেশদ্রোহীর দল বিষবাষ্প ছড়াচ্ছে! কোম্পানীর শক্তিদণ্ডের নীচে শত লাঞ্ছনা অত্যাচার ও জুলুমে দেশের লোকের প্রাণ কণ্ঠাগত।

কোম্পানীর কোন সুনির্দিষ্ট শাসনবিধি বা নিয়ম-কানুন নেই; একমাত্র লক্ষ্য যে কোন উপায়েই হোক ছলে বলে কৌশলে খাজনা আদায় করা।

১১৭৪ সালে দেশে ভাল ফসল হয়নি; সুতরাং ১১৭৫ সালেই দেশে চাল বেশ মহার্ঘ্য হয়ে উঠেছিল। ঐ দুর্দিনেও কোম্পানীর লোকদের খাজনা আদায় চলল পুরোদমে। অনেকেই অর্ধাশনে, অনশনে দিনপাত করতে সুরু করেছে

তখন। এলো ১১৭৫ সাল, বর্ষাসমাগমে বাংলার আকাশ নব নীরদমালায় ঢেকে গেল। নেমে এলো অজস্র ধারায় বৃষ্টি। মনের পাতায় লাগল আশার রঙিন স্বপ্নের ছোঁওয়া।

কিন্তু সে স্বপ্ন ক্ষণিকের বিদ্যুৎঝিলিক হেনে মিলিয়ে গেল, আশ্বিন কার্তিক মাসে বিন্দুমাত্রও বৃষ্টিপাত হলো না।

মাঠে মাঠে ধানের সবুজ চারাগুলো জলাভাবে শুকিয়ে কুঁকড়ে গেল। অগ্ন্যুত্তপ্ত রুক্ষ ধরিত্রীর বুকখানা ফেটে ফেটে চৌচির হয়ে গেল, আর সেই ফাটল দিয়ে নির্ধূম অগ্নিশিখার মত তপ্ত হাওয়া ছড়িয়ে পড়তে লাগল চারিদিকে হাহাকার করে।

ধরিত্রীমাতা বিদীর্ণ বক্ষে লক্ষ লক্ষ অশরীরী বাহু প্রসারিত করে যেন দীর্ঘশ্বাস ফেলতে লাগলেন—দে জল! দে জল! দেশের এতবড় দুর্দিনে মহম্মদ রেজা খাঁ, অন্যান্য শ্বেতাংগ কর্মচারী ও দেশীয় একদল হীন উচ্ছিষ্ট-লোভী একত্রে মিলিত হয়ে সহস্র সহস্র ক্ষুধাপীড়িত আবালবৃদ্ধবনিতার মুখের গ্রাস আগে হতেই ক্রয় করে নিজেদের ভাণ্ডার ভরিয়ে রেখে দিয়েছিল। এখন সেই সব সঞ্চিত শস্য বেশী মূল্যে বেচে দু'হাতে অর্থ উপায় করতে লাগল। দেশের চারিদিকে গ্রামে গ্রামে নগরে নগরে অগণিত নরনারী বালক বৃদ্ধ যুবা শিশু একমুষ্টি অন্নের জন্য কেউ ঘাস পাতা চিবিয়ে খেয়ে, কেউ স্ত্রী বোন পুত্র কন্যা বেচে বাঁচবার ব্যর্থ প্রচেষ্টার মধ্য দিয়ে তিল তিল করে মৃত্যুর অন্ধকারে এগিয়ে চলেছে।

জনহীন পরিত্যক্ত গ্রাম নগর! রাস্তার দুধারে, কুটীরের দাওয়ায় মৃতদেহ পড়ে পচে ফুলে বাতাসে দুর্গন্ধ ছড়ায়! দেখতে দেখতে এককোটি বাঙ্গালী সেই দুর্ভিক্ষের অনলশিখায় পুড়ে ছাই হয়ে গেল।

ভাবছো, বাংলার লোকসংখ্যা তখন কত ছিল? তিন কোটি।

সেই কংকাল-স্তূপের মধ্য হতে জন্ম নিল গেরুয়া আগুনের লক্ষ লক্ষ শিখা। শ্বেতাংগদের এ দেশে দীর্ঘ পনের বৎসরের অত্যাচারের বিরুদ্ধে রুখে দাঁড়াল যেন একখানা তীক্ষ্ন বাঁকা তলোয়ার।

মুক্তির বাণী বয়ে নিয়ে এল একদল ঘরছাড়া সর্বত্যাগী গেরুয়া বসনধারী তরুণ সন্ন্যাসী।

মাত্র পনের বৎসর আগে ১৭৫৭ খৃঃ যে মনসুরগঞ্জ রাজপ্রাসাদের নবাবের উন্মুক্ত ধনভাণ্ডারের বহু বৎসরের স্তূপীকৃত মণি-মাণিক্য ও ধনসম্ভার জনগণের মনে যে সাড়া সেদিন জাগাতে পারেনি, আজ ১৭৭২ খৃঃ বঙ্গভূমের পোড়া মাটির বুকে ইতস্তত বিক্ষিপ্ত কংকালস্তূপ হতে সেই সাড়া আচমকা মেঘেছাওয়া আকাশের বজ্রবিদ্যুতের মতই গুরু গুরু রবে ডেকে উঠল। পরশক্তির তলে পিষ্ট ভারতে প্রথম সংঘবদ্ধ গণ-আন্দোলন—বিদেশী ঐতিহাসিকরা বলেছে Sannyasi Rebellion—সন্ন্যাসী বিদ্রোহ। আর বাংলার তদানীন্তন প্রথম জেনারেল হেস্টিংস বলেছে—"A set of lawless benditti।"

আশ্চর্য ত কিছুই নয়! এরাই ত ১৯৪৫ সনে বাংলার তথা ভারতের

স্বাধীনতা সংগ্রামের সর্বশ্রেষ্ঠ সৈনিক সুভাষকে বলেছে ভারতীয় কুইসলিং! তা বলে বলুক! আমরা ত জানি! আমরা ত ভুলিনি!

সেদিন সংঘবদ্ধ সন্ন্যাসীদের রিক্ত গেরুয়া বসনের মধ্যে যে অগ্নির প্রচ্ছন্ন আভাস দেখা দিয়েছিল, সমগ্র দেশ সে আভায় রক্তরাঙা হয়ে উঠেছিল। সে ত বিদ্রোহ নয়, বিপ্লবও নয়!

নিপীড়িত শৃংখলিত ভারতমাতার শতসহস্র অত্যাচার-জর্জরিত বুভুক্ষিত সন্তানের বুকভাঙা আর্তনাদ। মুক্তিযজ্ঞের প্রথম অগ্নিশিখা। শৃংখলিত জননীকে মুক্ত করবার প্রথম মিলিত প্রচেষ্টা।

পাশের বাড়ীর বৌটি কাঁদছে।

তার স্বামীকে ও প্রাপ্তবয়স্ক দুটি ছেলেকে মিলিটারী ও পাঠান পুলিস মারধর করে শেষে বোধ হয় থানায় নিয়ে চলে গেছে।

মাস্টারদা ইনিমধ্যে কখন আবার ঘুমিয়ে পড়েছেন, নাক-ডাকা শুরু হয়েছে। বড় রাস্তাটা একেবারে খালি—জনশূন্য খাঁ খাঁ করছে। দোকানপাট সব বন্ধ হয়ে গেছে। বোধ হয় এর মধ্যেই 'কারফিউ' জারী হয়েছে।

কেবল মাঝে মাঝে এক-আধটা সৈন্যভর্তি মিলিটারী ট্রাক সগর্জনে ছুটে চলেছে।

বৃটিশের মারণ অস্ত্র।

রেডিওতে সংবাদ জানানো হচ্ছেঃ অল ইণ্ডিয়া রেডিও খবর বলছি, আজকের মোটামুটি খবর, মধ্যবর্তী সরকারের কংগ্রেসী সদস্যরা পদত্যাগ-পত্র দাখিল করেছেন। মুসলিম লীগ এখনও কোন সিদ্ধান্তে উপনীত হননি।...

নির্বিকার মাস্টারদার ঘুমের কোন ব্যাঘাত হচ্ছে বলে ত মনে হয় না। পরিশ্রান্ত সৈনিক নিদ্রাভিভুত।

একদিন এরাই ত দলে দলে সংঘবদ্ধ হয়ে এদেশের বৃটিশ শক্তিকে কাঁপিয়ে তুলেছিল; জেবলেছিল এদেশের বুকে বিপ্লবের আগুন, ভারতকে আবার স্বাধীন করতে হবে এই প্রতিজ্ঞা নিয়ে।

কত তরুণ কিশোর যুবা সে স্বাধীনতার যজ্ঞবেদীমূলে দিয়ে গেল আত্মাহুতি।

এ প্রেরণা তাদের কে যুগিয়ে ছিল? কে?...কারা?...

ফিরে তাকাই। অতীত দিনের আলোয় চোখ ঝলসে যাচ্ছে। দেখছি এক বিরাট গেরুয়া মিছিল।

দলে দলে মুক্তিকামী সন্ন্যাসী ফকির, ডাক দিয়ে যায় তারাঃ জাগো! জাগো বঙ্গসন্তান! এদেশ তোমাদের! তোমাদের যারা বঞ্চিত করেছে, তাদের ক্ষমা করো না। যারা তোমাদের ক্ষুধার অন্ন, মুখের গ্রাস ছিনিয়ে নিয়ে সঞ্চয়ের ভাণ্ডার পূর্ণ করেছে, তাদের ক্ষমা করো না। সংঘবদ্ধ হও! অত্যাচারীর কণ্ঠ টিপে ধর!

কোন গভীর অরণ্যে বা কোন ভগ্ন কুটীরে বা কোন লুপ্তপ্রায় মন্দিরে হয়ত

ছিল তাদের আস্তানা।

কোথায় তারা? মুক্তিকামী সন্ন্যাসী কোথায় তোমরা?

যেখানে অত্যাচার—যেখানে অনিয়ম সেখানেই তারা!

ছিয়াত্তরের মন্বন্তরে পীড়িত, বুভুক্ষু, অত্যাচারিত ভীরু দেশবাসী সেদিন নূতন ঊষার আলোয় নূতন দিনের স্বপ্ন দেখছিল কি?…

সত্যই কি এতদিন পরে নৃমুণ্ডমালিনী, শ্মশানবাসিনী ভৈরবী মায়ের সন্তানরা শ্বেতদ্বীপের অসুর ধ্বংসে উন্মুক্ত খরসান হাতে এগিয়ে এল!

কোম্পানীর কর্তারা বিচলিত ত্রস্ত ভীত শঙ্কিত। গেল রাজ্য! গেল মান! চারিদিকে বসিয়েছে প্রচণ্ড কড়া পহরা। স্থানীয় অধিবাসীদের 'পরে কঠিন নির্দেশ জারি হয়েছে, সন্ন্যাসী ফকিরদের কাউকে কোথাও দেখতে পেলেই তখুনি যেন রাজদ্বারে সংবাদ প্রেরিত হয়।

ওরা দস্যু! ওরা তস্কর! খুনে—ডাকাত!

কোম্পানী ওদের সমূলে ধ্বংস করে আবার নগরে নগরে, গ্রামে গ্রামে, কুটীরে কুটীরে শান্তি ফিরিয়ে আনতে চায়। চির শান্তিপ্রিয় ভারতবাসী। এ সংবাদ সেদিন তাদের কাছে আর গোপন ছিল না।…

নগরে নগরে গ্রামে গ্রামে সন্তান-সৈনিকরা ছড়িয়ে পড়েছে।

অপ্রতিহত ওদের গতি। বন্যার মত প্রচণ্ড—ঝড়ের মত দুর্বার।

ধরণীর গৃহজাত শস্য ও অর্থ লুঠ করে ওরা বুভুক্ষিত ক্লিষ্ট জনসাধারণের মধ্যে দু'হাতে বিলিয়ে দিচ্ছে।…

কোম্পানীর মাল, রসদ, গোলাগুলি অতর্কিতে লুঠ করে নিয়ে কোথায় আত্মগোপন করছে, কেউ জানতে পারে না, কেউ ধরতে পারে না।

রংপুরের নিকটবর্তী কোন স্থানে ক্যাপ্টেন টমাস্ ও তার অধীনস্থ পরগণা সেপাইদের সঙ্গে প্রায় ৩০ হাজার সন্ন্যাসী সন্তানদের সম্মুখযুদ্ধ হয়ে গেল।

কোম্পানীর সেপাই ছত্রভঙ্গ হয়ে পালাল। ক্যাঃ টমাস্ মৃত্যুর ক্রোড়ে ঢলে পড়ল। রক্তে মাটি লাল হয়ে গেল।

দমন-নীতি-বিশারদ শ্বেতাঙ্গ প্রভুরা যেন ক্ষিপ্ত হয়ে উঠল। ছলে বলে কৌশলে যেমন করেই হোক সন্ন্যাসীদের দমন করতেই হবে। দৃঢ়প্রতিজ্ঞ তারা।

একদিকে নতুন বলে বলীয়ান বাংলার নতুন শ্বেতাঙ্গ প্রভুর দল। তাদের সঙ্গে হাতে হাত মিলিয়েছে উচ্ছিষ্ট-লোভী অনেক বিশ্বাসঘাতক এদেশের ধনিক সম্প্রদায় ও বেতনভুক্ দেশীয় পরগণা সেপাই; অন্যদিকে মুষ্টিমেয় সহায়-সম্পদহীন, মুক্তিকামী তরুণ সন্ন্যাসী সৈনিকের দল।

আবার আর একদল সন্ন্যাসী সৈনিকদের সঙ্গে সম্মুখযুদ্ধে ক্যাপ্টেন এড্ওয়ার্ডস ও তার অধীনস্থ সমগ্র সৈন্যবাহিনী ধ্বংস হয়ে গেল।

শ্বেতাঙ্গ কর্তারা সংবাদ পেলো, ব্রহ্মপুত্র নদ অতিক্রম করতে উদ্যত হয়ে হঠাৎ কোন অজ্ঞাত কারণবশতঃ কয়েক দল সন্তান সন্ন্যাসী তাদের গতি পরিবর্তন করে রংপুর ও দিনাজপুর পরগণার মধ্যে সর্বত্র ছড়িয়ে পড়েছে।

আরো কয়েক দল সন্ন্যাসী সন্তান পূর্ণিয়ার মধ্যে প্রবেশ করে অত্যাচারী

ধনীদের অর্থ ও শস্য লুঠ করে নিচ্ছে।

সদলবলে শ্বেতাঙ্গ কর্মচারী ক্যাপ্টেন ব্রুক তখন রাজমহলের নিকটবর্তী প্যানিটিতে ( Panity ) অবস্থান করছে।

পূর্ণিয়ার কালেকটার সন্ন্যাসী-দমনে ব্যর্থ হয়ে আর উপায়ান্তর না দেখে ক্যাঃ ব্রুকের কাছে সাহায্য প্রার্থনা জানিয়ে এক পত্র প্রেরণ করলে। ক্যাপ্টেন স্টুয়ার্ট তার অধীনস্থ ঊনবিংশতি ব্যাটালীয়ান সৈন্য নিয়ে, দেশের সর্বত্র হন্যে কুকুরের মত আজ এখানে, কাল সেখানে সন্ন্যাসী সৈনিকদের খোঁজে পাগলের মত ছুটোছুটি করে বেড়াচ্ছে। যেখানেই সে গিয়ে উপস্থিত হয়, শোনে এই সবে কিছুদিন হলো সন্ন্যাসী সৈন্যের দল সে জায়গা ছেড়ে চলে গেছে।

ওয়ারেন হেস্টিংস। আবার সেই ওয়ারেন হেস্টিংস! তারই আদেশে এক ব্যাটালীয়ান সৈন্য ক্যাঃ স্টুয়ার্টের সৈন্যদলের সাহায্যার্থে প্রেরিত হলো। আর একদল সৈন্যকে আদেশ দেওয়া হলো, তারা যেন দিনাজপুর স্টেশন থেকে টাইরুট ( Tyroot ) ও পূর্ণিয়ার উত্তর সীমান্ত দিয়ে মার্চ করে অগ্রসর হয়। ঐ পথ ধরে অগ্রসর হয়ে সৈন্যরা সন্ন্যাসীদের অগ্রগমনে বাধা দেবে। শেষোক্ত দলের 'পরে আরো নির্দেশ ছিল, পথে তাদের কোথাও সন্ন্যাসীদের সঙ্গে সাক্ষাৎ হয় ভালই, নচেৎ তারা সন্ন্যাসীদের অনুসরণ করে কুচবিহার পর্যন্ত অগ্রসর হবে। সেখানে ক্যাঃ জোনসের সৈন্যদের সঙ্গে মিলিত হয়ে, তাদের সাহায্য করবে।

ক্যাঃ ব্রুকের নিকট সংবাদ এলো, দলে দলে সন্ন্যাসী সৈনিক কশা নদী অতিক্রম করে পূর্ণিয়া ছেড়ে চলে যাচ্ছে।···মুহূর্ত মাত্র আর বিলম্ব না করে তক্ষুণি ক্যাঃ ব্রুক তার নবগঠিত লাইট ইন্‌ফেনট্রি সৈন্যবাহিনী নিয়ে কশা ( Cossa ) নদীর পাড়ে এসে উপস্থিত হলো। দেখলে, অদূরে সন্ন্যাসীরা দলে দলে নদী অতিক্রম করছে।

ইংরাজের কামান গর্জে উঠ্‌ল।

প্রত্যুত্তর জানাল সন্ন্যাসীদের কামান ও বন্দুকের অগ্নিগোলকে। দাঁতের বদলে দাঁত, চোখের বদলে চোখ!

প্রথম স্বাধীনতা সংগ্রামের বীর সৈনিকদের বুকের রক্তে কশা নদীর কালো জল রক্ত-রাঙা হয়ে উঠ্‌ল।

ছলে বলে পশুশক্তির হাতে সন্ন্যাসী সৈনিকেরা প্রাণ দিল। এমনি করে বহু যুদ্ধ হলো। শেষ পর্যন্ত একদিন কোম্পানীর কামানের মুখে প্রথম সংঘবদ্ধ গণ-আন্দোলন ব্যর্থ হয়ে গেল। ১৭৭৩ খৃঃ বিলাতে সে সংবাদ পেঁৗছেছিল।

ওয়ারেন হেস্টিংস। বার বার ঘুরে ফিরে ঐ শয়তানের প্রতিচ্ছবি মনের পাতায় ভেসে উঠ্‌ছে।

ভারতের ভাগ্যাকাশে লোকটা যেন একটা ধূমকেতুর মতই উদয় হয়েছিল! ছিয়াত্তরের মন্বন্তরের কয়েক বৎসর পরেই সে কলকাতার গভর্ণর হয়ে এলো। কোম্পানীর অধীনে হেস্টিংস যখন সামান্য মাহিনায় সাধারণ একজন কর্মচারী,

তখন হতেই সে বিরূপ নন্দকুমারের প্রতি।

এখন হাতে ক্ষমতা পেয়ে হেস্টিংস বদ্ধপরিকর হলো, মহারাজ নন্দকুমারকে ধ্বংস করতেই হবে, তা সে যে উপায়েই হোক, ছলে বলে কৌশলে। ১৭৭৫ খৃঃ ৬ই মে'র কালরাত্রিরও আগে, প্রকাশ্য বিচার-সভায় ফ্রান্সিস, ক্লেভারিং ও মনসন নন্দকুমারের অভিযোগে হেস্টিংসকে একবাক্যে যখন দোষী সাব্যস্ত করেছিল, সে অভিযোগগুলোও ত সামান্য নয়! সেই অভিযোগগুলোই হেস্টিংসের চরিত্রের সাক্ষ্য দেবে চিরকাল। ১৭৭৫ খৃঃ ১১ই মার্চ মহারাজ নন্দকুমার ইংরাজের সুবিচারের দরবারে একটি দরখাস্ত পেশ করেছিলেন। প্রথমতঃ ছিল তাতে হেস্টিংসের লক্ষ লক্ষ টাকা উৎকোচ গ্রহণ ও অন্যান্য দুর্ব্যবহারের কথা। তারপর মহারাজ লিখেছিলেন, গভর্ণর হেস্টিংসের বিরুদ্ধে একটি আধটি অভিযোগ নয়, অসংখ্য অভিযোগ। "মহম্মদ রেজা খাঁ ও সিতাব রায়ের নামে হেস্টিংসের অভিযোগ অনেক, তারা দু'জনে নাকি কোম্পানীর রাজস্বের বহু টাকা আত্মসাৎ করেছে এবং সেই মুহূর্তেই তাদের পদচ্যুত করে আমায় নায়েব সুবাদারের পদে নিযুক্ত করতে চান। তখন হেস্টিংসের অনুরোধেই আমি রেজা খাঁর প্রদত্ত হিসাবপত্র পরীক্ষা করে বুঝতে পারি, রেজা খাঁ কোম্পানীর রাজস্বের প্রায় তিন কোটি টাকা আত্মসাৎ করেছে। উপায়ান্তর না দেখে রেজা খাঁ তখন হেস্টিংসকে এগার লক্ষ টাকা ও আমাকে দুই লক্ষ টাকা ঘুষ দিয়ে আগাগোড়া সমস্ত ব্যাপারটা চাপা দেওয়ার চেষ্টা করে। কিন্তু আমি রেজা খাঁর এ হীন প্রস্তাবে সম্মত হতে পারিনি। এর পর কি যে হলো জানি না। কিছুদিন পরে আশ্চর্য উপায়ে রেজা খাঁ মুক্তি পেয়ে গেল। এতে করে কি প্রমাণিত হয় না যে, নিশ্চয়ই হেস্টিংসের মত একজন পরস্ব-অপহরণকারী অর্থপিশাচ বেশ মোটা টাকা রেজা খাঁর নিকট হতে উৎকোচ গ্রহণ না করে রেজা খাঁকে মুক্তি দেয়নি? কিছুদিন আগে ত সে-ই তার দুষ্কর্মের সাথী ছিল। যখন ছিয়াত্তরের মন্বন্তরের সময় আগে হতেই দেশের বহু ধান কিনে রেজা খাঁ গোলাজাত করে রেখে, পরে দুর্ভিক্ষের সময় সেই ধান চতুর্গুণ মূল্যে বেচে প্রভূত অর্থ পায়, তারও বেশী অংশটাই ত তাকে হেস্টিংস প্রভৃতি ইংরাজদের মুখ বন্ধ রাখবার জন্য দিতে হয়েছিল। মানি হেস্টিংস গভর্ণর। এ হতভাগ্য দেশবাসীর 'পরে অসীম তার ক্ষমতা! সেই ক্ষমতারই কি সে অপপ্রয়োগ করেনি, যখন একান্ত অন্যায় ভাবেই, কেবলমাত্র ক্ষমতার জোরে নাটোরের প্রাতঃস্মরণীয়া, অশেষ গুণবতী মহারাণী ভবানীর কোন প্রকার ত্রুটি না থাকা সত্ত্বেও তাঁর 'বহরেবন্দ' পরগণার জমিদারী ছিনিয়ে নিয়ে, তার প্রিয় বেনিয়ান কান্ত পোদ্দারের ছেলে লোকনাথ পোদ্দার হাতে তুলে দিলে? কেন? তার কারণ লোকনাথ ও তার পিতা হেস্টিংসের চিরআজ্ঞাবহ। এবং ঐ পথ দিয়ে তার অনেক অর্থাগম হবে, এই আশাতেই না? কি অন্যায় করেছিলেন মুর্শিদাবাদের নাবালক নবাব সুজাউদ্দৌলার গর্ভধারিণী, যাতে করে সেই মহিলাকে নবাবের অভিভাবিকার পদ হতে জোরপূর্বক অপসারণ করে

মীরজাফরের বেগম মণিবেগমকে নবাবের অভিভাবিকার পদে হেস্টিংস বসিয়ে এলেন? সেখানেও সেই রজতচক্রের খেলা। আড়াই লক্ষ টাকা ও ৫৩৯২টি মোহর ও ৫৭০টি আধুলির বিনিময়ে হেস্টিংস অনায়াসেই এই পাপানুষ্ঠান করেছে। মোহর ও আধুলিগুলো হেস্টিংসের হাতে পেঁছে দেয় আমারই গোমস্তা চৈতন্যনাথ, হেস্টিংসের ভৃত্য জগন্নাথ এবং কান্ত পোদ্দারের ছেলে ঐ লোকনাথ। মুর্শিদাবাদ থেকেই হেস্টিংসকে মণিবেগম একলক্ষ টাকা উৎকোচ দেন, বাকী দেড় লক্ষ টাকা হেস্টিংসের আদেশমত কান্ত পোদ্দারের গোমস্তা মনুরসিংয়ের মারফৎ পেঁছে দেওয়া হয়েছিল। এর সাক্ষী আমি ও আমার পুত্র গুরুদাস। স্বয়ং মণিবেগমও একথা আমায় জানিয়েছিলেন। দিল্লীর বাদশা আমাকে একখানা মূল্যবান পাল্কী উপহার পাঠিয়েছিলেন। কিন্তু পাল্কীটি পাটনায় এসে পেঁছাতেই, সিতাব রায় জোর করে সেটি আটক করেছেন শুনে, হেস্টিংসকে এর প্রতিকারার্থে জানাই। হেস্টিংস তখন সেই পাল্কীটি পাটনা থেকে আনিয়ে নিজেই দখল করলে। কত আর বলব হেস্টিংসের কুকীর্তির কথা। হেস্টিংস বেশ ভাল ভাবেই জানে, তার কুকীর্তির এমন অনেক কথাই আমি জানি, তাই সে সর্বদা আমার ধ্বংসের জন্য সচেষ্ট।'

নন্দকুমারের আনীত এ নিদারুণ অভিযোগে মনসন প্রভৃতির সুবিচারে সেদিন অপদস্থ হেস্টিংসের মনে যে প্রতিহিংসার অনল জ্বালাল, তারই নির্বাণ লাভ হলো ১৭৭৫ খৃস্টাব্দের ৫ই আগস্ট রাত্রি প্রভাতে।

দুরাত্মার ছলের অভাব হয় না।

১৭৭৫ খৃঃ ৬ই মে রাত্রি দশ ঘটিকায় মহারাজ নন্দকুমার ইংরাজের কারাগারে বন্দী হলেন জাল দলিলের অভিযোগে।

দলিল জাল! বিলাতের আইনে তখন জাল করবার অপরাধে চরম দণ্ড ফাঁসী দেওয়া হতো।

ঐ হত্যাযজ্ঞের চক্রান্তে প্রধান চক্রী ছিল সেদিন কারা? জান তাদের নাম? মোহনপ্রসাদ, রাজারাজবল্লভ, গোবিন্দসিংহ, কান্ত পোদ্দার, হেস্টিংস বোর্ডের জনৈক্য সভ্য মিঃ বারওয়েল ও স্বয়ং শয়তান-চূড়ামণি জালিয়াৎ গভর্ণর হেস্টিংস।

বিচিত্র সে কাহিনী!

হে মৃত্যুঞ্জয়ী মহারাজ! তোমার আত্মা শান্তিলাভ করেছে কিনা জানি না! পরদেশী বণিকের কথা ছেড়েই দিই, কিন্তু সেই বিদেশীর সঙ্গে হাতে হাত মিলিয়ে, সেদিন তোমারই স্বদেশবাসী ভাইরা যারা তোমার গলায় জড়িয়েছিল ফাঁসীর দড়ি, তাদের কি তুমি ক্ষমা করেছো? হে ব্রাহ্মণ! নির্দোষী তোমার রক্তপাত করে যে মহাপাপ সেদিন আমরা করেছিলাম, তার প্রায়শ্চিত্ত কি আজও আমাদের শেষ হয়নি? ব্রহ্মহত্যার সে মহাপাপের স্খালন কি আজও হলো না?

জানি না কোন অদৃশ্য লোকের মৃত্যুহীন দেশে আজ তুমি বসে আছো!

চেয়ে দেখো মহারাজ, তোমার স্বপ্ন আজ সত্যিই বুঝি সফল হতে চলেছে। তুমি সেদিন যখন একটি মাত্র হেস্টিংসকে তাড়াতে চেয়েছিলে, তোমার কথা সেদিন আমরা কেউ শুনিনি। কিন্তু আজ আমরা এদেশ হতে সমস্ত হেস্টিংস গোষ্ঠীকেই তাড়াতে বদ্ধপরিকর। আজ আমাদের ক্ষমা করো মহারাজ। অদৃশ্য লোক হ'তে পাঠাও তোমার আশীর্বাদ।

প্রচেষ্টা আমাদের সফল হোক!

যে জাল দলিলের অভিযোগে মহারাজকে ফাঁসীর দড়িতে ঝুলিয়ে দেওয়া হয়েছিল, সে অভিযোগ ইতিপূর্বে আরো একবার হেস্টিংস মহারাজের বিরুদ্ধে এনেছিল। কিন্তু সেবারে নিজেদের স্বার্থে আঘাত লাগবার ভয়ে হেস্টিংসকে সে অভিযোগ তুলে নিতে হ'য়েছিল। দীর্ঘকাল পরে সেই পুরাতন অভিযোগে মহারাজকে বন্দী করা হলো।

মীরকাশিম তখন মসনদে। সেই সময় বুলাকীদাস নামে একজন ধনী শেঠের কাছে মহারাজ তার নিজস্ব কিছু মূল্যবান হীরা-জহরতের অলংকার বিক্রী করতে দিয়েছিলেন। পরবর্তীকালে মীরকাশিমের সঙ্গে ইংরাজের যখন যুদ্ধ বাধল এবং মীরকাশিম মসনদচ্যুত হলেন, সেই সময় মীরকাশিমের দলের লোক বলে বুলাকীদাসের কুঠীও লুণ্ঠন করা হয়। সেই লুণ্ঠনের সময় বুলাকী-দাসের অন্যান্য সম্পত্তির সঙ্গে মহারাজের গচ্ছিত হীরা-জহরতের অলংকারগুলিও লুণ্ঠিত হয়।

অভাবিত দুর্ঘটনায় হৃতসর্বস্ব ধর্মভীরু সৎপ্রকৃতি বুলাকীদাস মহারাজের গচ্ছিত অলংকারগুলি বা তার বিনিময়ে অর্থ না দিতে পেরে মহারাজকে সে সময় একখানা দলিল লিখে দেয় যে, বুলাকীর দুই লক্ষ টাকা কোম্পানীর কাছে পাওনা আছে। সেই টাকা আদায় হলে মহারাজের গচ্ছিত অলংকারের নির্ধারিত মূল্য বাবদ ৫০ হাজার টাকা সে মহারাজকে শোধ করে দেবে। কিন্তু ঘটনাচক্রে বুলাকীদাসের জীবিত অবস্থায় কোম্পানীর সে টাকা আদায় হলো না। অবশেষে তাঁর মৃত্যুর পর মহারাজ অনেক কষ্টে কোম্পানীর কাছ হতে বুলাকীর প্রাপ্য ঐ দুই লক্ষ টাকা আদায় করে বুলাকীর বিধবা স্ত্রীর হাতে টাকাটা তুলে দেন। বুলাকীর স্ত্রী ঐ টাকা পেয়ে তখন মহারাজের দেনা শোধ করে দিলেন আর মহারাজ বুলাকীর দেওয়া দলিলখানি বুলাকীর উত্তরাধিকারীদের হাতে প্রত্যর্পণ করলেন।

এরপর অনেক দিন চলে গেল। বুলাকীর স্ত্রীর মৃত্যু হলো।

সেই দলিলের কথাও আর কেউ ভাবেনি।

মোহনপ্রসাদের নাম আগেই বলেছি। মোহনপ্রসাদের মত পরশ্রীকাতর, হীন ও জঘন্য চরিত্রের লোক বড় একটা দেখা যেত না।

এই মোহনপ্রসাদ ছিল হেস্টিংসের একজন অতি অন্তরঙ্গ বন্ধু ও পরামর্শ-দাতা। মোহনপ্রসাদ ঐ দলিলের কথা সবই জানত; কারণ সে ছিল বুলাকীর জ্ঞাতিদের মোক্তার।

প্রথম বারেও ঐ মোহনপ্রসাদের পরামর্শেই, অর্থের লোভে বুলাকীর

জ্ঞাতিরা মহারাজের বিরুদ্ধে জাল দলিলের মকদ্দমা এনেছিল, এবারেও হেস্টিংসের পরামর্শে মোহনপ্রসাদই মহারাজের বিরুদ্ধে জাল দলিলের মকদ্দমা আনল সুপ্রীম কোর্টে।

মহারাজের বিচার হবে!

* * *

মাস্টারদার ঘুম ভেঙে গেছে। বসে বসে হাই তুলছেন।

ঃ কি, ঘুম হলো মাস্টারদা?

ঃ হ্যাঁ। বড্ড ক্ষিদে পেয়েছে রে, কিছু খাওয়াতে পারিস্?

ভৃত্য এসে জানাল, বেলা হয়েছে, পিসিমা স্নান করতে বললেন।

ঃ হ্যাঁরে, সদর দরজা ছাড়া তোর বাড়ী থেকে আর বের হবার অন্য কোন রাস্তা আছে?

ঃ কেন বল ত?

ঃ সদর রাস্তায় কারফিউ, না?

ঃ হ্যাঁ।

ঃ তবে! শিয়ালদহ স্টেশনে একবার যেতেই হবে যে। ঢাকা জেল থেকে বিনয় মুক্তি পেয়েছে, সে আজ কলকাতায় এসে পেঁছাবে কথা আছে। বিনয়ের আবার টি. বি. ফ্লেয়ার আপ্ করেছে। আর হয়ত বেশিদিন বাঁচবে না। কি রে? বোকার মত চেয়ে আছিস্ কেন? আমাদের বিনয় বোসকে মনে নেই তোর? প্রথম সন্ত্রাসবাদের হিড়িকে আন্দামানে গেছিল, তারপর অসুখ হওয়ায় মুক্তি পায়। পরে ১৯৪২এর আন্দোলনে আবার গ্রেপ্তার হয়।

ঃ হাঁ, আছে বই কি। তার দাদা অসীমের ফাঁসী হয়েছিল না?

ঃ হাঁ। অসীমের ছোট ভাই বিনয়।

বিচার-প্রহসন শেষ হয়েছে।

৮ই জুন সুপ্রিম কোর্টে মহারাজের বিচার শুরু হয়েছিল, এবং ১৬ই জুন পর্যন্ত কোনমতে সেই বিচারের প্রহসন চালিয়ে মকদ্দমার নিষ্পত্তি করা হলো মহারাজের প্রতি মৃত্যু-দণ্ডাদেশ দিয়ে। ফাঁসীর দিন ধার্য হয়েছে। ১৭৭৫ খৃঃ ৫ই আগষ্ট।

তাড়াতাড়ি কোনমতে স্নান করে আহার-পর্ব সেরে নেওয়া গেল। বিনয় বোসকে আনতে যেতে হবে শিয়ালদহ স্টেশনে।

বিনয় বোসকে ভুলিনি। রংপুর জিলা ইস্কুলে আমাদের নীচের ক্লাসে পড়ত। বেশ স্পষ্ট মনে পড়ে; বেঁটে খাটো রোগা পাতলা। মাথাভর্তি কোঁকড়া কোঁকড়া চুল। গোল গোল সরলতা মাখানো দুটি চোখ। গায়ের রং শ্যামবর্ণ। স্থানীয় তরুণ সমিতির একজন পাণ্ডা ছিল সে।

চমৎকার ছোরা আর লাঠি খেলতে পারত। বিনয়ের সঙ্গে আলাপও হয় সে এক বিচিত্র উপায়ে।

আমার বাবা রংপুরে বদলী হয়ে গেছেন। তখন শীতকাল। বাৎসরিক পরীক্ষা শেষ হয়ে গিয়ে সবে ছাত্ররা নতুন ক্লাসে উঠেছে। পড়াশুনার তেমন চাড় নেই কারও।

ক্লাসের সব ছেলেদের সঙ্গে ভাল করে তখনও আলাপ-পরিচয় হয়নি। পিসেমশাই স্থানীয় একজন উকিল, তাঁর ছেলে কানু আমারই সহপাঠী।

কানুই বিকালের দিকে আমাকে তরুণ সমিতিতে নিয়ে গেল, স্থানীয় কিশোরদের সঙ্গে আলাপ পরিচয় করিয়ে দিতে।

অত্যাসন্ন শীতের সন্ধ্যার ধূসর ম্লান ছায়া পৃথিবীর বুকের 'পরে একটু একটু করে ঘন হয়ে আসছে।

চেরা বাঁশের বেড়া দেওয়া প্রায় দুই কাঠা জমির 'পরে তরুণ সমিতি। রাণীগঞ্জের টাইল ছাওয়া পাকা ভিত ও দেওয়ালের ছোট একখানা ঘর। ঘরের মধ্যে খানকয়েক আলমারী বইভর্তি। সমিতির লাইব্রেরী। সামনের খোলা মাঠের মধ্যে দুটি অল্প বয়সের ছেলেকে একটি কিশোর লাঠির প্যাঁচ শেখাচ্ছিল।

কিশোরের মাথার উপর, দক্ষিণে বামে, সম্মুখে পশ্চাতে তেল-চুকচুকে একখানা লাঠি বনবন্ শব্দে চক্রাকারে ঘুরছে। একটা সোঁ সোঁ শব্দ কেবল শোনা যাচ্ছে।

মুগ্ধ হলাম। এইটুকু বেঁটে খাটো পাতলা চেহারার কিশোরটি কেমন করে লাঠিটা অবলীলাক্রমে ঘুরাচ্ছে।

শুনলাম ছেলেটির নাম বিনয়। স্থানীয় লোকেরা বলে লেঠেল বিনয়। প্রসিদ্ধ লাঠিয়াল পুলিন দাশের কোন্ এক দূর-সম্পর্কীয় আত্মীয়। কিশোর ও যৌবনের সন্ধিস্থল সে বয়সটা আমার।

মা-বাবাকে লুকিয়ে সবে কয়েকখানা নভেল পড়েছি। সব চাইতে ভাল লেগেছে বঙ্কিমচন্দ্রের 'আনন্দমঠ'!

ঘুরে ঘুরে আলমারীর বইগুলো দেখছি। হঠাৎ পাশ হ'তে কে যেন প্রশ্ন করলে: কি বই খুঁজছো ভাই?

কি মিষ্টি কণ্ঠস্বর! ফিরে তাকালাম—লেঠেল বিনয় বোস।

এই বোধ হয় লাঠিখেলা শেষ করে এসেছে, ঐ শীতের সন্ধ্যায়ও কপালে বিন্দু বিন্দু ঘাম দেখা দিয়েছে, মুক্তার দানার মত। বললাম: না, এমনি দেখছি।

: কি ধরণের বই তোমার পড়তে সব চাইতে বেশী ভাল লাগে বল ত?

প্রশ্নটা যেন অতর্কিতে এসে আমায় বিচলিত করে তুলল। কি জবাব দেবো ভাবছি।

বিনয় হেসে ফেললে: কি কি বই পড়েছো?

ভাবছি কি জবাব দেবো। আবার সে-ই প্রশ্ন করলে: 'আনন্দমঠ' পড়েছো? অক্ষয় মৈত্রের 'সিরাজউদ্দৌলা'! রমেশচন্দ্রের 'মহারাষ্ট্রীয় জীবন-প্রভাত'!

: একমাত্র প্রথমটি ছাড়া বাকী বইগুলো কই পড়িনি ত।

: পড়ে দেখো, কি চমৎকার বইগুলো!

বিনয় আবার হেসে ফেললে, বললে : বুঝেছি পড়নি বইগুলো। আরো অনেক অনেক বই আছে।

: তুমি বুঝি ও-সব বই পড়েছো ?

: হ্যাঁ।

: বইগুলো কোন্ লাইব্রেরীতে পাওয়া যায় ? তোমাদের এখানে আছে ?

: এখানে নেই, তবে আছে। আরো অনেক বই আছে, সরকার বাজেয়াপ্ত করেছে, নিষিদ্ধ! লুকিয়ে গোপনে পড়তে হবে।

বিনয়ের সঙ্গে আলাপ জমে উঠতে দেরি হলো না। অত্যন্ত মিশুক ছেলেটি, সামান্য আলাপ-পরিচয়ের মধ্য দিয়েই সে যেন মুহূর্তে আমায় আপনার করে নিল।

: আমার নাম বীরেশ্বর সেন।

: বাঃ, বেশ! আমার নাম···

বাধা দিলাম : জানি তোমার নাম। তোমার নাম ত লেঠেল বিনয়!

বিনয় হা-হা করে প্রাণখোলা হাসি হেসে উঠল : কে বললে তোমায় ?

: শুনেছি, সত্যি বলিনি ?

: হ্যাঁ, বিনয় বোস।

বাসায় ফিরে এলাম সে রাত্রে। কিন্তু মনটা যেন নানা এলোমেলো চিন্তায় বিক্ষিপ্ত হয়ে আছে। বিনয় বোস! এই বয়সে সমবয়সী কত ছেলের সঙ্গেই না আলাপ হয়েছে, কিন্তু বিনয় যেন তাদের কেউ নয়। একেবারে আলাদা। কি এক সম্পূর্ণ ভিন্ন ধাতুতে গড়া। ক্লাস সিক্সে একটা ইংরাজী কবিতা পড়েছিলুম, মনে পড়ছে সেই কবিতাটা—

The boy stood on the burning deck······

দিন দুই পরে রাত্রি বোধ করি দশটা সোয়া দশটা হবে, বাড়ীর সকলেই ঘুমিয়ে পড়েছে, পড়বার ঘরে একা বসে কি একখানা পড়ার বইয়ের পাতা উল্টাচ্ছি, এবারে শুতে যাবো। টুক্ টুক্ করে দরজার কপাটের গায়ে সাবধানী শব্দ শোনা গেল, কে ?

হয়ত মনের ভুল। বাইরে কিছুর শব্দ।

আবার সেই শব্দ। উঠে দরজাটা খুলেই দেখি দরজার উপরে দাঁড়িয়ে বিনয়।

: এ কি বিনয়! এত রাত্রে ?

: ভিতরে চল। দরজাটা বন্ধ করে দাও। আমার পিছনে সর্বদা পুলিসের টিকটিকি ঘোরে।

: পুলিসের টিক্‌টিকি, সে আবার কি ? বিস্মিত হয়ে প্রশ্ন করলাম।

বিনয় হেসে ফেললে : জান না সে বিচিত্র জীবটিকে ; তারাও মানুষের মতই জীব! মীরজাফর উমিচাঁদ তাদেরই সগোত্র। স্পাই। ইংরাজের গুপ্তচর।

বাইরে শীতের রাত্রি যেন থম্‌থম্ করছে। কোথায় কোন্ পত্রান্তরাল হতে

করুণ কান্নার মত একটা ঝিঁঝি পোকা একটানা ডেকে চলেছে।

মাঝে মাঝে খোলা বাতায়ন-পথে শীতের হিমেল বায়ু টেবিল ল্যাম্পের আলোর শিখাটা কাঁপিয়ে যাচ্ছে।

গায়ে জড়ানো চেক-কাটা মলিন র‍্যাপারের তলা থেকে অতি সন্তর্পণে খবরের কাগজে মোড়া একখানা বই বিনয় বের করল: এই নাও, তোমায় বলেছিলাম, বইখানা পড়ে দেখো। বাতির আলোয় খবরের কাগজের মোড়কটা খুলতেই চমকে গেলাম।

মলাটটা আজও আমার স্পষ্ট মনে আছে। কব্জী পর্যন্ত একখানি দৃঢ় মুষ্টি দেখা যাচ্ছে, সেই মুষ্টিতে বদ্ধ একটি রিভলবার। রিভলবারের চোং দিয়ে ধোঁয়া উঠছে চক্রাকারে। উপরে রক্তের মত লাল কালীতে লেখা বইটার নাম।

বিনয় চলে গেল।

সেই রাত্রেই বইখানা আগাগোড়া পড়ে ফেললাম।

একটা নতুন জগতের দরজা যেন চোখের সামনে হঠাৎ খুলে গেছে। মনে পড়ছে, বঙ্কিমের আনন্দমঠের সন্ন্যাসী সন্তানদের কথা।

শুনতে পাচ্ছি রিভলভারের গর্জন—দুড়ুম্ দুড়ুম্।

আলীপুর সেণ্ট্রাল জেলে পাগলা ঘণ্টি বাজছে, ঢং ঢং ঢং···

বাসুকী আর পৃথিবীর ভার বইতে পারছে না। নড়ে উঠেছে তার সহস্র ফণা। সহস্র চোখে ছুটছে যেন লক্ষ্য কোটি অগ্নিস্ফুলিঙ্গ।

*  *  *

মহারাজ নন্দকুমারের বিচার শেষ হয়েছে। বিচারই বটে। শহরের যত নামকরা বদমায়েস গুণ্ডাপ্রকৃতির লোক তারাই মহারাজের বিরুদ্ধে একের পর এক এসে সাক্ষ্য দিয়ে গেল। বিচারের ফলাফল যে কি দাঁড় করানো হবে শেষ পর্যন্ত, সে ত আগে হতেই স্থির করে রাখা হয়েছিল।

হেস্টিংসের বাল্যবন্ধু ইলাইজা ইম্পে প্রধান বিচারপতি।

১৬ই জুন রায় দেওয়া হলো: মৃত্যুদণ্ড!

নির্ভীক ব্রাহ্মণ একটি কাতর শব্দ পর্যন্ত না ক'রে স্থির অকম্পিত হৃদয়ে মৃত্যুর আদেশ মাথা পেতে নিলেন।

আত্মীয়-স্বজন ও দেশের লোকেরা বেদনায় হাহাকার করে উঠল।

একমাত্র হেস্টিংসের দল ছাড়া, সেদিন সে বিচার-সভায় এমন একটি প্রাণীও ছিল না, এ নির্মম হত্যাদেশে যাদের চোখ দুটি নিষ্ফল বেদনায় অশ্রুসজল হয়ে ওঠেনি। শুনলে ঘৃণায় শিউরে উঠতে হয়, কোন কোন জঘন্য চরিত্রের স্বজাতিদ্রোহী ইংরাজ, উচ্ছিষ্টলোভী পাপিষ্ঠ বাঙ্গালী, তারা নাকি বিচারকের ন্যায়বিচারের প্রশংসা করে বিচারককে অভিনন্দন-পত্র দিতেও ইতস্তত বোধ করেনি।

হেস্টিংসের মনস্কামনা পূর্ণ হলো!

মহারাজ আপীল করতে চাইলেন; কিন্তু বিচারকরা মৃত্যুপথ-যাত্রীর শেষ প্রার্থনা নাকচ করে দিল।

মহারাজ নিঃশব্দে অসীম ধৈর্যের সঙ্গে শেষের দিনটির অপেক্ষা করতে লাগলেন।

৪ঠা আগস্ট সন্ধ্যায় মহারাজ আহ্নিকাদি সমাপ্ত করে স্বীয় পুত্র গুরুদাসকে ডেকে অনেক উপদেশ দিলেনঃ দুঃখ করো না বাবা, নিয়তির গতি কেউ রোধ করতে পারে না। অন্যায়কে কখনো সহ্য করো না। সাশ্রুনেত্রে পুত্র পিতার অন্তিম বাণী শুনে গেল।

বড় রাস্তায় 'কারফিউ', বের হবার উপায় নেই; পিছনের দরজা দিয়ে কোনমতে এ-গলি সে গলি পেরিয়ে আমি ও মাস্টারদা দু'জনে কর্ণওয়ালিশ স্ট্রীটে এসে পড়লাম।

আজকাল কলকাতার রাস্তায় লোকচলাচল তেমন বিশেষ হয় না। লীগ গভর্ণমেণ্টের আওতায় অবাধে গুণ্ডার দল প্রকাশ্যে দিনের আলোতেই ছোরা-ছুরি হেনে রক্তহোলী খেলে বেড়াচ্ছে।

পথিক সদা সশঙ্কিত, কখন অতর্কিতে কোন্ ফাঁকে চোরাগোপ্তা আঘাত খেতে হয়।

ট্রাম-বাসও নিয়মিত চলে না।

শিয়ালদহের মোড়ে এসে দেখি, একটা দোকান দাউ দাউ করে জ্বলছে।

ফায়ার ব্রিগেড এখনো এসে পৌঁছাতে পারেনি।

পাঞ্জাবী পুলিস ও লাল পাগড়ীতে স্থানটি সরগম। গা ঢাকা দিয়ে স্টেশনে এসে হাজির হলাম।

স্টেশনে এসে শোনা গেল, নির্দিষ্ট ট্রেন আসতে এখনও আধ ঘণ্টার উপরে দেরি।

দীর্ঘ কারাবাসের পর রাজবন্দী ফিরে আসছে। কি দিয়ে তোমায় অভ্যর্থনা জানাবো।

বিনয় কোনদিনও বলেনি, পরে অন্যের মুখেই শুনেছিলাম, বিনয়ের দাদা অসীমের কোন্ এক ম্যাজিস্ট্রেট হত্যার অপরাধে ফাঁসি হয়ে গেছিল।

সেই হতেই বিনয়দের বাড়ীতে সর্বদা পুলিসের উৎপাত লেগে থাকত।

যেবারে ইণ্টারমিডিয়েট পরীক্ষা দিই, সেবারে বিনয় গ্রেপ্তার হয়। সে নাকি ছিল সন্ত্রাসবাদীদের দলে।

বিচারে তার যাবজ্জীবন কারাদণ্ডের আদেশ হয়।

আন্দামানে অন্তরীণ থাকার সময়েই বিনয়ের বুকে যক্ষ্মার বীজাণু এসে বাসা বাধে। শেষের দিকে বাড়াবাড়ি হওয়ায় অন্তরীণের মেয়াদ পূর্ণ না হতেই এক বছর আগে ওকে চিকিৎসার জন্য মুক্তি দেওয়া হয়। সেটা ১৯৪১ সাল। মুক্তি পেয়ে ও মামার বাড়ীতে মেদিনীপুর চলে যায়। আবার ১৯৪২-এর শেষের দিকে অল্পকে আগস্ট আন্দোলনের সময় কারারুদ্ধ হয়।

ইণ্টারিম (মধ্যবর্তী) গভর্ণমেণ্টের হাতে ক্ষমতা আসায়, অনেক রাজবন্দীর সঙ্গে সেও এতদিনে মুক্তি পেল।

যথাসময়ে ট্রেন এলো; একটা ইণ্টার ক্লাস কমপার্টমেণ্ট হতে বিনয় নামল।

প্রথমটায় চিনতে পারিনি, এই কি সেই বিনয় !

আগস্ট আন্দোলনের বন্দী মাস্টারদাও বিনয়ের সঙ্গে ঢাকার জেলে অনেকদিন ছিলেন, তিনিই আহ্বান জানালেন।

দীর্ঘ একুশ বৎসর পরে বিনয়কে দেখছি। শেষ দেখেছিলাম, আদালতে যেদিন তার প্রতি দ্বীপান্তরের আদেশ দেওয়া হয়। একান্ত নির্বিকারভাবে কাঠগড়ায় দাঁড়িয়ে দ্বীপান্তরের আসামী। প্রথমবার মুক্তির পর ঘটনাচক্রে দেখা-সাক্ষাৎ হয়ে ওঠেনি।

শরীরে আর কিছু নেই বললেও চলে, শুধুমাত্র দেহের হাড় কয়খানি সার।

একটা মলিন খদ্দরের হাফসার্ট গায়ে, পরিধানে মলিন একখানা ধুতি।

চোখ দুটো আরো বড় বড় হয়েছে, একটা অদ্ভুত আলোয় চোখ দুটো যেন মনে হয় দুই খণ্ড কাচের মত ঝক্ঝক্ করে জ্বলছে। অন্তরের সমগ্র প্রতিচ্ছবি যেন দু'টি চোখের দৃষ্টি জুড়ে ফুটে উঠেছে।

হঠাৎ একটা প্রচণ্ড কাসির ধমকে বিনয় যেন নুয়ে পড়ল। খক্ খক্ করে কাসছে। শুক্নো কাসি, বুকের পাঁজরাগুলো বুঝি ওর ভেঙ্গে গুঁড়িয়ে যাবে।

কাসতে কাসতে একদলা রক্ত উঠে এল। তাড়াতাড়ি ও পকেট হ'তে একটা মলিন ছেঁড়া ন্যাকড়া বের করে মুখটা চেপে ধরল। ন্যাকড়াটা রক্তে লাল হয়ে ভিজে গেল।

রক্তদান এখনও শেষ হয়নি কি? ছিন্নমস্তার পিপাসা মিটবে কবে?

বিনয় ততক্ষণে নিজেকে অনেকটা সামলে নিয়েছে, জোরে জোরে শ্বাস টানতে টানতে ক্লান্ত অবসন্ন স্বরে বললে ঃ কাসিটা একেবারে কমে গেছিল, পরশু থেকে আবার শুরু হয়েছে দাদা !

ঃ উঠতে পারবি ? নে আমার হাত ধর্।—মাস্টারদা হাতটা বাড়িয়ে দেন।

ঃ এখনও অতটা দুর্বল হয়ে পড়িনি দাদা ! উঠ্তে পারবো। বিনয় উঠে দাঁড়াল। এবং এতক্ষণে আমার মুখের দিকে তাকিয়ে ভাঙা গলায় প্রশ্ন করলে ঃ কে, বীরেশ্বর নয় ?

ঃ হ্যাঁ, চিনতে পেরেছো ? বললাম।

ম্লান হাসির একটা উচ্ছ্বাসে মুখখানা ভরে গেল ঃ কাউকেই ভুলিনি ভাই, মনে আছে, সবাইকেই মনে আছে।

স্টেশন থেকে বাইরে এসে একটা ট্যাক্সী ভাড়া করতে যাচ্ছিলাম ; বিনয় বাধা দিল ঃ না না, ট্যাক্সি দিয়ে কি হবে ? হেঁটেই যেতে পারবো।

ঃ বলছো কি ? এই শরীরে হাঁটবে কি করে ?

ঃ ভয় নেই। চলই না, পরীক্ষা করে না হয় দেখবে। মৃদু হেসে বিনয় জবাব দেয়।

আগেই ঠিক হয়েছিল, বিনয়কে নিয়ে আমাদের ওখানে গিয়েই ওঠা হবে। কেননা এই শরীরে হোটেলে ওঠা যুক্তিসঙ্গত হবে না।

সত্যি ! আশ্চর্য হয়ে গেলাম, বিনয় যখন আগাগোড়া পথ ঐ শরীরে হেঁটে চলে এল।

সন্ধ্যার দিকে জ্বর এলো।

ডাক্তার ডাকবার কথা বলতেই বিনয় বললে: ব্যস্ত হয়ো না বীরু। এ রোগের ধারাই এমনি। তাছাড়া প্রত্যহই ত এমনি সন্ধ্যার দিকে গা হাত পা মুখ জ্বালা করে জ্বর আসে, শেষরাত্রের দিকে আবার ঘাম দিয়ে ছেড়ে যায়।

কত রাত্রি হবে কে জানে?

নিশীথের স্তব্ধ অন্ধকারে এত বড় কলকাতা শহরটা যেন অসাড় হয়ে গেছে।

দাঙ্গা বাঁধার পর হ'তে সন্ধ্যা হতেই কলকাতা শহরটা এমনি স্তব্ধ হয়ে যায়।

ব্রিটিশ প্রভুরা এখনও ত শাসনের লাগামটা ধরে আছে দৃঢ়মুষ্টিতে, তবে ব্রিটিশ সাম্রাজ্যের দ্বিতীয় মহানগরীর এ দুর্দশা কেন?

পুরাতন কলকাতা কি আবার ফিরে এল? সেই নবাবী আমলের কলকাতা। ট্রামের শব্দ নেই, ট্যাক্সির ভেপু নেই, নেই রিক্সার টুং টাং আওয়াজ।

অন্ধকার নেমে আসবার সঙ্গে সঙ্গেই যেন দম্ আটকে আসে।

মাস্টারদা চলে গেছেন; বলে গেছেন কাল সকালের দিকে আবার আসবেন।

বিনয় জ্বরের ঘোরে আচ্ছন্নের মত শয্যার 'পরে পড়ে আছে। একাকী তার শিয়রের ধারে বসে আছি।

এক সময় বসে থাকতে থাকতেই কখন তন্দ্রামত এসে গেছিল, হঠাৎ ঘুমটা ভেঙে গেল। পুবের আকাশ ফিকে হয়ে আসছে। একটা চাপা লালচে আভা দেখা যায়।

১৭৭৫ খৃষ্টাব্দের ৪ঠা আগস্টের রাত্রি প্রভাত হয়েছে, ৫ই আগস্ট।

প্রাতঃস্নান সেরে মৃদু কণ্ঠে হরিনাম করতে করতে মহারাজ পাল্কীতে গিয়ে উপবেশন করলেন।

খিদিরপুরের পুলের পূর্বদিকে কুলিরবাজার নামে যে স্থানটি পরিচিত, সেইখানেই তৈরি হয়েছে ফাঁসীর মঞ্চ: এই দেশে ইংরাজ রাজত্বের প্রথম ফাঁসীর মঞ্চ! আর এদেশে ইংরাজের তৈরি প্রথম ফাঁসীর দড়িটি কণ্ঠে পরতে চলেছেন, —নির্ভীক এক বাঙালী প্রৌঢ় ব্রাহ্মণ! ভোর না হতেই প্রকাশ্য ফাঁসীর মঞ্চের চারিপাশে দলে দলে লোক এসে ভিড় করছে। অগণিত জনসমুদ্রের ঢেউ। অন্তর দিয়ে একদিন যারা তাঁকে ভালবাসত দুঃখে দৈন্যে দুর্দিনে যিনি অকাতরে স্নেহ করুণা ভালবাসা দিয়ে করেছেন তাদের অভিষিক্ত, আজ সেই সদাচারই তেজস্বী নির্ভীক ব্রাহ্মণ মিথ্যা এক জাল মামলার অভিযোগে মৃত্যুকে বরণ করে নিতে এসেছেন, তাদেরই চোখের সামনে।

আজ বুঝি তাই আর্ত বেদনার ভাষাহীন মূক ক্রন্দনে সবাই পাষাণ হয়ে গেছে। সকলের মুখেই বিষণ্ণ ম্লান ছায়া।

মহারাজের ফাঁসীর সম্পর্কে একটা জনপ্রবাদ প্রচলিত আছে।

মহারাজ নাকি ইংরাজদের কাছে প্রার্থনা জানিয়েছিলেন, কোন ব্রাহ্মণকে দিয়েই যেন তার গলায় ফাঁসীর দড়িটি পরানো হয়।

যদি সে কথা সত্যিই হয়, তবে কি আশায় ব্রাহ্মণ এ অনুরোধ জানিয়েছিলেন, জানি না। যা হোক, প্রথমটায় নাকি কোন ব্রাহ্মণই ঐ হীন প্রস্তাবে সম্মত হননি। অবশেষে নাকি বরাহনগরবাসী জনৈক লোভী ব্রাহ্মণ (?) ঐ জঘন্য কাজ করেছিলেন।

মহম্মদী বেগ, তোমার দুঃখ আর বোধ হয় রইলো না! জানি না এই প্রবাদের মধ্যে কতখানি সত্য নিহিত আছে! সত্যিই যদি এমনি ঘটে থাকে, তবে সে ব্রাহ্মণ নয়, চণ্ডাল! উপবীতে তার কোন অধিকার নেই!

কোথায় চলেছ ব্রাহ্মণ? ফাঁসীর মঞ্চের দিকেই এগিয়ে চলেছো কি? এখনো তোমার মুখে ক্ষমা-সুন্দর হাসি? কোথা হ'তে এ হাসি পেলে ব্রাহ্মণ?...

আত্মীয়-স্বজন ও পুত্র গুরুদাসকে শেষ বিদায় জানিয়ে মহারাজ মঞ্চের 'পরে উঠে দাঁড়ালেন।

ফাঁসীর মঞ্চের অদূরে কয়েকজন ব্রাহ্মণ মহারাজের অনুরোধে শেষকৃত্যের জন্য গঙ্গাতীরে শবদেহ বহন করে নিয়ে যাবেন, সাশ্রুনেত্রে নতমস্তকে অপেক্ষা করছেন।

নির্ভিক অকম্পিত মহারাজের হাস্যদীপ্ত মুখখানা একখানা কালো কাপড়ে ঢেকে দেওয়া হলো।...

স্বাধীনতা সংগ্রামের দ্বিতীয় শহীদ মৃত্যুকে বরণ করে নিলেন।

শৃংখলিত জননী কেঁদে উঠলেন।

বাংলা তথা ভারতের ভাগ্যাকাশে অন্ধকার আবার ঘনিয়ে এল।

ভোরের নির্মল আলোয় ঘরখানি ভরে গেছে।

ইতিমধ্যে বিনয়েরও কখন এক সময় ঘুম ভেঙে গেছে, স্থিরনেত্রে সে আমার দিকে তাকিয়ে।

ঃ স্থির হয়ে বসে অমন করে কি ভাবছিলি রে বীরু!

ঃ কিছু না। এখন তুমি কেমন বোধ করছো ভাই? প্রশ্ন করলাম।

ঃ ভাল। একটু জল দিতে পার ভাই?

ঃ চা আনতে বলব?

ঃ চা? বেশ আন। ভৃত্যকে চা আনবার জন্য আদেশ দিলাম।

ঃ তোমার ভাল চিকিৎসা হওয়া একান্ত দরকার বিনয়।

ঃ চিকিৎসা! না ভাই, আর ঝামেলা করো না। শেষের কয়টা দিন একটু নিশ্চিন্তে থাকতে চাই।

ঃ তা হয় না কবি। তা হয় না। চমকে উঠলাম, চেয়ে দেখি ইতিমধ্যে কখন এক সময় মাস্টারদা এসে নিঃশব্দে ঘরে প্রবেশ করেছেন। বিনয় এককালে নাকি কবিতা লিখত, তাই মাঝে মাঝে মাস্টারদা বিনয়কে কবি বলে ডাকতেন। মাস্টারদা তখন বলছেন—

কবি, তবে উঠে এসো—যদি থাকে প্রাণ
তবে তাই লহো সাথে, তবে তাই করো আজি দান।
বড় দুঃখ, বড় ব্যথা।—সম্মুখেতে কষ্টের সংসার
বড়োই দরিদ্র, শূন্য, বড়ো ক্ষুদ্র, বদ্ধ, অন্ধকার।
অন্ন চাই, প্রাণ চাই, আলো চাই, চাই মুক্ত বায়ু,
চাই বল, চাই স্বাস্থ্য, আনন্দ-উজ্জ্বল পরমায়ু,
সাহস বিস্তৃত বক্ষপট। এ দৈন্য-মাঝারে, কবি,
একবার নিয়ে এসো স্বর্গ হতে বিশ্বাসের ছবি॥

ঃ না, আমরা নই দাদা! নতুন দিনের কবি আসছে, নতুন দিনের গান শোনাতে। নতুন স্বর্গ রচিত হবে, আবার তারই ভিত গড়া চলেছে, তখন দেখবে আপনা হতেই এসেছে সে বিশ্বাসের ছবি।

ঃ তা হয় না ভাই, তা হয় না। নূতন ত আসবেই, তাই বলে তোমাদের প্রয়োজনও ত ফুরায়নি! নূতনের দলকে তোমরা শোনাবে সেই পুরানো দিনের গান, যে গানের সুর হতেই আজ জন্ম নিতে চলেছে আজিকার এই নতুন গীতিকা। চারণ কবির কণ্ঠে এ যুগের ভারতবাসী শুনবে সেই গান। কিন্তু যাক্ সে কথা। ডাঃ বোসকে সংবাদ দিয়ে এসেছি। দশটার পরে তিনি তোমাকে দেখতে আসবেন।

ঃ কিন্তু দাদা!…

ঃ ওরে পাগল, আর 'কিন্তু' নয়। কেন এ অভিমান? দেশের জন্য প্রাণ দিতে বসেছিস, তবে শেষ মুহূর্তে এ সংকোচ কেন?

ঃ আমাদের কাজ কি ফুরায়নি দাদা?

ঃ না ভাই, ফুরায়নি। এবারই ত তোদের আসছে সব চাইতে বড় কাজ। এই ব্রিটিশ যাবার আগে সমগ্র ভারতকে খণ্ড, ছিন্ন, বিক্ষিপ্ত করে দিয়ে যাচ্ছে, একে আবার গড়ে তুলতে হবে অখণ্ড ভারতে, অখণ্ড হিন্দুস্থানই আমাদের চিরদিনের স্বপ্ন!

অদ্ভুত এই মাস্টারদা! প্রৌঢ় হয়ে গেছে, মাথার চুল প্রায় সব পেকে এলো। মুখে দেখা দিয়েছে বার্ধক্যের বলিরেখা, তবু দেখছে নতুন দিনের স্বপ্ন!

তা ছাড়া ভেবে দেখ, ব্রিটিশের দীর্ঘ পোণে দুইশত বর্ষের নিরন্তর শাসনে ভারতবর্ষের বুকখানা ঝাঁঝরা হয়ে গেছে। প্রথম যখন বণিকের পসরা নিয়ে ওরা সাত সমুদ্র তের নদী পার হয়ে এদেশে এসেছিল, ভেবে দেখ একবার সে দিনের কথা!

১৮০৭ খৃঃ হিসাব করে দেখা গেছিল, এ দেশ হতে পূর্ববর্তী ত্রিশ বৎসর এক হাজার পঁচাশি কোটি টাকা বিলাতে চলে গেছে। অথচ আশ্চর্য, তখনও এই ভারতবর্ষের খুব সামান্য অংশই ইংরাজের কবলিত হয়েছে।

ভারতকে নিয়ত চারিদিক হতে নানা উপায়ে শোষণ করে করে ইংরাজের

ধন-ভাণ্ডার পূর্ণ হচ্ছে, আর ভারতবাসী ক্রমশঃ নিঃস্ব হতে নিঃস্বতর হয়ে পড়ছে। অথচ সেদিন এর প্রতিকারের কোন উপায়ই আমাদের হাতে ছিল না।

ক্রমে এ দেশের সমস্ত শিল্প ও বাণিজ্যই কোম্পানির লোকেরা একচেটিয়া করে নিল, এবং সেই শিল্প ও বাণিজ্যের ভিতর দিয়ে চলল শ্বেতাঙ্গ রক্তচোষার দিগ্বিজয়।

পিসিমার কলকণ্ঠস্বর কানে এল ঃ ওমা! সতী! হঠাৎ!

সতী এসেছে! সতী আমার বোন। আমরা এক ভাই ও একটি বোন। বি. এ. বি. টি. পাস দিয়ে ও বহরমপুরে কোন এক বালিকা বিদ্যালয়ের প্রধান শিক্ষয়িত্রীর কাজ নিয়েছে। বিবাহ করেনি। বাবা জীবিত অবস্থায় অনেকবার ওর বিবাহের চেষ্টা করেছেন, কিন্তু ও কিছুতেই রাজী হয়নি।

ঃ দাদা কোথায় পিসি ?

ঃ ওপরের ঘরে আছে, যা। দেখ না গিয়ে কোথা হতে এক কেসো রোগী ধরে এনেছে। কাল থেকে ত তাই নিয়েই ব্যস্ত।

ঃ কেসো রোগী আবার কোথা হতে এল ?

ঃ কি জানি বাছা, তোমরা দু'টি ভাইবোন যে কি বিচিত্র ধাতুতে গড়া, তা এক ঈশ্বরই বলতে পারেন। বিয়ে-থা ত করলিনে, বাউণ্ডুলের মত ছন্নছাড়া হয়েই রইলি। আমি ম'লে তোদের কি অবস্থা হবে তাই ভাবি!

ঃ সন্তু কোথায় পিসি ? তাকে যে দেখছি নে!

সন্তু—শ্রীমান সন্তোষ, পিসিমার মা-মরা নাতি ; আমার ভাগ্নে।

ঃ কি জানি কোথায় ?

আমি বিনয়ের দিকে তাকিয়ে ছিলাম। পিসির মধুর বাক্যগুলি নিশ্চয়ই ওর কানে গেছে।

মাস্টারদার কথা ভাবিনে। এসবের তিনি অনেক উর্ধ্বে। সত্যিই তাই। আরাম-কেদারাটার উপর শুয়ে কি একখানা ইংরাজী বই নিয়ে ইতিমধ্যে কখন ডুবে গেছেন।

বিনয়ের চক্ষু দু'টি বোজা। মুখের 'পরে কোন ভাব-বৈলক্ষণ্যই নেই।

হুড়মুড় করে সতী এসে ঘরে প্রবেশ করল ঃ দাদা!

পরক্ষণেই শয্যায় শায়িত বিনয়ের দিকে তাকিয়ে ও যেন পাথরের মতই স্তব্ধ হয়ে গেল। ওর বিস্মিত কণ্ঠ চিরে শুধু একটা অর্ধস্ফুট শব্দ বের হয়ে এল ঃ ও কে! ও কে শুয়ে দাদা ?

ঃ সতী! আমি বিনয়। আমায় চিনতে পারছো না ?

ঃ বিনয় তুমি ? তুমি তাহলে সত্যই এতদিনে ফিরে এলে ?

ঃ হ্যাঁ, ছেড়ে দিল। ম্লান হাসি হাসলে বিনয়।

সতীর সর্বাঙ্গ থরথর করে কাঁপছে। অদম্য একটা আবেগ ও যেন কিছুতেই আর চেপে রাখতে পারছে না। চোখ দুটো ওর যেন কেমন চক্‌চক্ করছে। শেষ পর্যন্ত ও কেঁদে ফেলবে নাকি! না না, আমার বোন এমন মেলো-ড্রামাটিক হবে না নিশ্চয়ই।

অসংকোচে সতী এসে বিনয়ের শিয়রের ধারে বসলো। ধীরে তার ডান হাতখানি বিনয়ের রোগতপ্ত কপালের 'পরে রেখে মৃদু সংযত স্বরে বললে : আমি ভেবেছিলাম, এতবড় কলকাতা শহরে তোমাকে খুঁজে বের করবো কেমন করে। একবারও কি ভেবেছি, তুমি আমারই ঘরে এসে শয্যা নেবে। জান, এই ঘরটা আমিই ব্যবহার করতাম! সেবারে কয়েক মাসের জন্য যখন তুমি ছাড়া পেয়ে এলে, তখন আমি রোগে শয্যাগত, সম্পূর্ণ সুস্থ হয়ে যখন উঠলাম, শুরু হলো মেদিনীপুরের স্বাধীনতা সংগ্রাম। আবার তুমি হলে বন্দী, আবার দূরে সরে গেলে।

সতী বিনয়ের রুক্ষ চুলে অঙ্গুলি সঞ্চালন করতে করতে মৃদুকণ্ঠে বলে : তোমার এতদিনকার স্বপ্ন সত্যিই সফল হতে চলেছে বিনয়, ব্রিটিশ ভারত ছেড়ে চলে যাবে!

: ও জাতকে বিশ্বাস করো সতী? দেখছো না, যাবার আগে কেমন এক নতুন খেলা শুরু করেছে! কোথায় গিয়ে এ খেলা শেষ হবে কে জানে!

: ভয় নেই বিনয়। দ্বিতীয় মহাযুদ্ধ শেষ হয়েছে বটে, কিন্তু তৃতীয় মহাযুদ্ধ বোধ করি অত্যাসন্ন। দেখছো না, দিকে দিকে কেমন পাঁয়তারা কষাকষি চলেছে! আমেরিকার 'এ্যাটম্ বম্'কে রাশিয়া ডরায় না।

এ কি সতীর বিনয়কে সান্ত্বনা দেওয়া!

: মাস্টারদাকে প্রণাম করেছো সতী?

: মাস্টারদা!...

: হ্যাঁ, ঐ যে চেয়ারে বসে।

সতী তাড়াতাড়ি এগিয়ে গিয়ে মাস্টারদার পায়ের ধুলো নিতে যেতেই মাস্টারদা বাধা দিলেন : থাক্ ভাই থাক্! তুমি এসেছো, এবারে আমি বিনয় সম্বন্ধে নিশ্চিন্ত। ওর ভার তোমারই হাতে তুলে দিলাম বোন।

: জেলে বসে বিনয় যে চিঠিগুলো লিখত, সেসব আপনার কথাতেই ভরা থাকত, দূর হতে কতদিন আপনাকে প্রণাম জানিয়েছি। আজ সজীব আমার কল্পনাকে প্রণামে বাধা দেবেন না দাদা!...সতী বলে।

: আমায় নয় ভাই! তপস্বিনী তুমি, প্রণাম জানাও তোমার সেই অন্তর-দেবতাকে, যিনি তোমার সুদীর্ঘ-তপস্যাকে সার্থক করে তুলেছেন।

: সেদিন সত্যিই যদি এসে থাকে দাদা, তবে প্রণাম জানাবো বই কি!

: সত্যিই সেদিন এসেছে বোন! চেয়ে দেখ, নতুন ঊষার নতুন আলোয় ভারতের আকাশ এবারে রাঙা হয়ে উঠল বলে। এত প্রাণদান, এ কি ব্যর্থ হবার ভাই? যুগের সঞ্চিত মণিকোঠায় কিছু হারায়নি। কিছুই ব্যর্থ হয়নি। না, ব্যর্থ হয়নি!

সেদিনের কথা, যখন এদেশের বস্ত্রশিল্পে একটা আশ্চর্য পরিবর্তন এনেছিল। কারণ তখনকার দিনে দেশের তাঁতীদের টাকা দাদন দিয়ে কোম্পানীর লোকেরা কাপড় বুনিয়ে নিত। ফলে কোম্পানীর লোকেদের কাপড়ের চাহিদা যত

বাড়তে লাগল, তাঁতীদের প্রতি অত্যাচারের মাত্রাটাও সেই অনুপাত বেড়ে যেতে লাগল।

শোনা যায় তাদের সেই বিশ্রী অত্যাচার না সহ্য করতে পেরেই এ দেশের তাঁতীরা নিজেরাই নিজেদের হাতের বুড়ো আঙুল নাকি কেটে ফেলে।

এদিকে ইংলণ্ডের বাজারে বাংলা বস্ত্রের আমদানী ক্রমে বেড়ে চলেছে।

সূক্ষ্ম ঢাকাই মসলিন দেখে ইউরোপবাসীরা মুগ্ধ বিস্মিত!

ঐ সময় বিলাতে একপ্রকার নতুন ধরনের চরখা ও তাঁত আবিষ্কৃত হয়, সেই সঙ্গে বস্ত্রশিল্পের যাদুমন্ত্র দেশবাসী শিখতে থাকে। দেশের ধনিক সম্প্রদায় সরকারের অনুমতি নিয়ে বস্ত্রশিল্প চালু করতে আরম্ভ করলে। কিন্তু দেখা গেল ও দেশের তৈরী বস্ত্র ভারত হতে আমদানী করা বস্ত্রের অপেক্ষা অনেক নিকৃষ্ট। কি সৌন্দর্যে, কি সৌষ্ঠবে, কি মূল্যে, কোন দিক দিয়েই ওদেশের তৈরী বস্ত্র ভারতীয় বস্ত্রশিল্পের সঙ্গে প্রতিযোগিতায় দাঁড়াতে পারে না। তখন বিলাতের কর্তারা ভারতীয় বস্ত্রের উপর অত্যন্ত উঁচুহারে শুল্ক (ট্যাক্স) বসালেন। ক্রমে ঐ শুল্ক এত বেড়ে যায় যে, কাপড়ের দাম নীট্ মূল্যের চাইতে তিনগুণ পর্যন্ত বেশী হয়েছিল। এইভাবেই অত্যন্ত গর্হিত উপায়ে অত্যাচার করে যে বস্ত্র-শিল্প একদিন ভারতের গৌরবস্থানীয় ছিল, টুঁটি টিপে তাকে ধ্বংস করে ফেলা হলো। একথা কি ভুলবার!…না কেউ আমরা ভুলতে পারি!

কল্যাণকে অনেকদিন চিঠি লিখি না। কল্যাণ আমার বন্ধুর ছেলে, বয়স তার মাত্র ১৫ বৎসর, সামনের বার প্রাইভেটে ম্যাট্রিক পরীক্ষা দেবে। হিস্ট্রি তার প্রিয় সাবজেক্ট। ঐ বয়সেই দেশ-বিদেশের কত যে ঐতিহাসিক কাহিনী পড়েছে ভাবলেও অবাক হয়ে যেতে হয়।

স্নেহের কল্যাণ,

অনেক দিন তোমার চিঠি পেয়েছি, কিন্তু জবাব দিতে পারিনি। আমার নতুন বই 'বিদ্রোহী ভারত' তোমার খুব ভাল লেগেছে জেনে সুখী হলাম। দেশকে বুঝতে হলে, দেশকে সবার আগে ভাল করে জানতে হবে, চিনতে হবে। আমাদের দেশে যত ইতিহাস রচিত হয়েছে, তার মধ্যে বেশীর ভাগই বিদেশী ঐতিহাসিকদের রচনাকে ভিত্তি করে। এ দেশকে যারা শাসন করে ভোগ করতে এসেছে, তাদের চোখের দৃষ্টিভঙ্গী কখনই সোজা ও সরল পথ ধরে চলতে পারে না। অথচ দুঃখ ছিল এতদিন এই যে সেই ইতিহাসকে মিথ্যা বলে উড়িয়ে দিয়ে এদেশের লোকদের আবার নতুন করে ইতিহাস লিখবার সামান্য মাত্র প্রচেষ্টাকেও এরা এতদিন ক্ষমার চোখে দেখেনি। 'প্রেস আইন', 'ভারত রক্ষা আইন', নানা আইনের ফাঁদ পেতে এরা চিরদিন আমাদের কণ্ঠের ও কলমের দাবীকে দাবিয়ে রেখেছে! কিন্তু তথাপি এদেশে সাহিত্যিকরা চুপ করে থাকেনি। পরাধীনতার জ্বালায় বুকখানা যখন এদের পুড়ে খাঁক হয়ে গেছে, তখুনি সেই রুদ্ধ জ্বালা বাইরে আত্মপ্রকাশ করেছে। বঙ্কিমের 'আনন্দমঠ', দীনবন্ধুর 'নীলদর্পণ', অক্ষয় মৈত্রের 'সিরাজউদ্দৌল্লা', 'মীরকাশিম', রজনী গুপ্তের 'সিপাহীবিদ্রোহের ইতিহাস' এগুলো পড়লেই

তার কতকটা আভাস পাবে। কিন্তু সেদিনের সে ঐতিহাসিক গ্রন্থগুলোও স্বতঃস্ফূর্ত নয়; অনেক জায়গায় তাঁদের নিষ্ঠুর সত্যকে বাধ্য হয়েই এড়িয়ে চলতে হয়েছে। আজ আর সেদিন নেই, তাই আবার আমাদের নতুন করে সে পুরাতন ইতিহাসকে ঢেলে সাজাতে হবে। দীর্ঘ পৌনে দুই শত বৎসর ধরে যে বিপর্যয়ের মধ্য দিয়ে আজ আমরা বর্তমানের পটভূমিতে এসে দাঁড়িয়েছি, সে বিপর্যয়ের কথা যেন আমরা আজ ভুলে না যাই। ভারতের তোমরা ভাবী সন্তান, আজ যুগের পরিবর্তনের সঙ্গে সঙ্গে তোমাদের দৃষ্টিভঙ্গী যদি না বদলায়, তাহলে তোমরা পিছিয়ে পড়বে। সত্যিকারের জীবন বর্তমানের সঙ্গে তাল রেখে এগিয়ে চলার মধ্যেই! গতবার পুজার সময় যখন তোমাদের ওখানে বেড়াতে গিয়েছিলাম, তুমি জানতে চেয়েছিলে, কেমন করে পলাশীর যুদ্ধের পর ব্রিটিশ শক্তি এদেশে ক্রমে বিস্তারলাভ করে। সেই কথাই আজ তোমাকে সংক্ষেপে বলবো। সিপাহশালার মীরজাফর, ইয়ারলতিফ, উমিচাঁদ, জগৎশেঠ প্রভৃতি মুষ্টিমেয় কয়েকজন স্বজাতদ্রোহীর চক্রান্তে পলাশীর প্রান্তরে সিরাজের পতনের সঙ্গে সঙ্গে বাংলা তথা ভারতের ভাগ্যাকাশে যে কালো মেঘ ঘনিয়ে এল, পরবর্তীকালে সেই কালো মেঘই ভারতের আকাশের একপ্রান্ত হতে অন্য প্রান্ত পর্যন্ত ঢেকে ফেললে। পলাশীর যুদ্ধের পর প্রথম পঞ্চাশ বছরের মধ্যেই ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাংলা দেশে সুপ্রতিষ্ঠিত হয়ে গেল। বণিকের মানদণ্ড যখন সত্যসত্যই রাজদণ্ডে রূপান্তরিত হলো, তখন সেই বাংলা দেশকে ভিত্তি করেই ইস্ট ইণ্ডিয়া কোম্পানী তাদের লোলুপ হস্ত ভারতের দিকে দিকে প্রসারিত করে। মারাঠা বীরদের কথা তুমি অনেক শুনেছো। পাণিপথের যুদ্ধের পর পেশোয়া প্রথম মাধব রাও চেষ্টা করলেন মারাঠার হৃতগৌরবকে পুনরুদ্ধার করতে। দেখতে দেখতে পেশোয়ার সৈন্যদল ও মহাদাজী সিন্ধিয়া প্রভৃতি রণকুশলী সেনানায়কদের সাহায্যে উত্তর ও দক্ষিণাপথে লুপ্ত মারাঠাশক্তি আবার মাথা তুলে দাঁড়াল নূতন গৌরবে। কিন্তু যার অক্লান্ত সাধনায় মারাঠাশক্তি আবার নূতন দিনের স্বপ্ন দেখছিল, সেই দেশপ্রেমিক মাধব রাওয়ের আকস্মিক মৃত্যু ও তার খুল্লতাত রঘুনাথের চক্রান্তে মহারাষ্ট্রের ভাগ্যগগনে আবার অন্ধকার ঘনিয়ে এল। মৃত পেশোয়ার কনিষ্ঠ ভ্রাতা নারায়ণ রাও ১৭৭২ খৃঃ তখন পেশোয়ার পদ অলংকৃত করলেন বটে, কিন্তু রঘুনাথের চক্রান্তে তাকেও মৃত্যুবরণ করে নিতে হলো।

নিহত নারায়ণ রাওর শিশুপুত্র দ্বিতীয় মাধব রাও (১৮৭৪-৮৬) পেশোয়া বলে ঘোষিত হন। ঐ নিষ্পাপ শিশু মাধব রাওয়ের বিরুদ্ধেও রঘুনাথের চক্রান্ত কম ছিল না। কিন্তু মহারাষ্ট্রের ঐ দুর্দিনে যে কূটনীতিজ্ঞ মহারাষ্ট্রীয় ব্রাহ্মণ ঐ বালক পেশোয়ার পাশে এসে দাঁড়ালেন, তাঁর নামও তোমার জানা প্রয়োজন: বালাজী জনার্দন (নানাসাহেব)। রঘুনাথ যখন দেখলেন তার চক্রান্ত ব্যর্থ হয়ে যাচ্ছে, তিনি সোজা চলে গেলেন বোম্বাইয়ে। সেখানে গিয়ে সেখানকার ইংরাজদের দয়ার প্রার্থী হলেন। মহারাষ্ট্রের ভাগ্য-গগনেও দ্বিতীয় মীরজাফর রঘুনাথের চক্রান্তে দ্বিতীয় পলাশীর সম্ভাবনা দেখা দিল।

লোলুপ ইংরাজের লোলুপ হস্ত সহজেই রঘুনাথের সঙ্গে সহর্ষে করমর্দন করলে।

ভাবছি আজকের মত পত্র লেখা এই পর্যন্তই থাক, সকালে আবার লিখবো! হঠাৎ পাশের ঘর হতে টুক্‌রো টুক্‌রো কয়েকটা কথার আওয়াজ কানে এলো।

সতীর গলা : একটু ঘুমবার চেষ্টা করো বিনয়!

: এই দীর্ঘ ঊনচল্লিশ বছরের জীবনের এমনি কত রজনীই আমার নিদ্রাহীন কেটে গেল সতী! আন্দমানে গিয়ে প্রথম দিকে ঘানি টানতে হতো কলুর বলদের মত। ঘানি টেনে সরষে পিষে পিষে পরিশ্রান্ত আমরা তেল বের করেছি, সেই তেল দিয়ে হয়ত তোমরা এদেশে বসে তরকারী ভেজে খেয়েছো। নারিকেলের ছোব্‌ড়া থেকে দড়ি তৈরী করে পাকিয়েছি। ঘানি টানতে টানতেই একদিন বুকে ব্যথা উঠ্‌ল; তারপর দেখা দিল কাশি এবং তার কিছুদিন পরে কাসির সঙ্গে রক্তের ছিটে।

: কিন্তু তুমি তো কোন দিন এসব কথা আমায় জানাওনি বিনয়!

: জানাব! কিন্তু কেন জানাব বল তো? আন্দামানের বন্দীদের কথা ভেবে ক'জন ভারতবাসীর নিদ্রার ব্যাঘাত হয়েছে সেদিন!

: কিন্তু আজকের দিনের কথা একবার ভেবে দেখো বিনয়! সেদিন আমাদের কণ্ঠের বাণীকে এরা রুদ্ধ করে দিয়েছিল, কিন্তু রুদ্ধ হয়েও তা হারায়নি। নিঃশব্দে ফল্গুর ধারার মত গোপনে বয়ে গেছে। আজ সেই ফল্গুধারা প্রবল স্রোতে আত্মপ্রকাশ করে সমগ্র ভারতকে প্লাবিত করতে চলেছে। তোমাদের প্রাণদান ব্যর্থ হয়নি। দেশ তোমাদের ভোলেনি! তোমাদের বাদ দিয়ে তো দেশ নয়।—না, নিশ্চয়ই নয়। তোমাদের কাউকে বাদ দিয়েই দেশ নয়।

না, ঘুম হবে না, চিঠিটা শেষই করে ফেলি। কলমটা আবার তুলে নিলাম : না, সতীর কথাই ঠিক! তোমাদের আমরা ভুলিনি।

*　　　*　　　*

ভুলিনি সেই হায়দার আলি ও মহীশূর-শার্দূল টিপু সুলতানের কথা। সে কি ভোলবার! মনে পড়ছে বই কি!

নিদ্রাহীন দু'চোখের ক্লান্ত পাতার 'পরে স্বপ্ন রচনা চলেছে। হাঁ, স্বপ্ন দেখছি। ১৯৪৭এর জুনের রাত্রি নয়, ১৭৯২এর ২৩শে ফেব্রুয়ারী, এক গভীর স্তব্ধ রাত্রি।

উঃ, কি অন্ধকার! চোখ বুঝি অন্ধ হয়ে যাবে।

সুদূর মহীশূরে ২৩শে ফেব্রুয়ারীর সে রাত্রিও কি এমনি অন্ধ অন্ধকারে জমাট বেঁধে গিয়েছিল বেদনার ও অশ্রুর হিম-স্পর্শে। একা একা অন্ধের মত অজান্তেই যেন হেঁটে চলেছি শ্রীরঙ্গপত্তন দুর্গ ছেড়ে! হাতে একখানি সন্ধিপত্র, পশ্চাতের দিকে ফিরে তাকালাম : অন্ধকার আকাশের তলে শ্রীরঙ্গপত্তনের দুর্গশিখরে কালো মেঘের ছায়া ঘনিয়ে এসেছে। দুর্গলক্ষ্মী নিঃশব্দে রোদন করছেন। আজ এতকাল পরেও সেই অন্তর্হিতা দুর্গলক্ষ্মীর অশ্রুত কান্নার ধ্বনি যেন দীর্ঘ দেড় শতাব্দীর বিস্মৃতির দুয়ার ঠেলে কানে এসে সর্বাঙ্গ

আমার কাঁপিয়ে তুলছে।

কেন চলেছি ? কোথায় চলেছি ? কোন্ মর্ম-পীড়িতের বুকভাঙা হাহাকার নিয়ে চলেছি !

নিঃশব্দে মাথার উপরে কালো আকাশের দিকে তাকালাম, কালপুরুষ জ্বল-জ্বল করে জ্বলছে।

মাত্র কয়েকদিন আগেকার কথা মনে পড়ছে : শ্রীরঙ্গপত্তন দুর্গ। দুর্ভেদ্য। সেই দুর্ভেদ্য দুর্গ অবরোধ করেছে ইংরাজ সেনাপতি কর্ণওয়ালিশ তার বিপুল ব্রিটিশ সৈন্যবাহিনী নিয়ে আর তার সঙ্গে এসে মিলিত হয়েছে স্বদেশদ্রোহী উচ্ছিষ্টলোভী নিজাম ও মহারাষ্ট্র।

হয় আত্মসমর্পণ, না হয় তিল তিল করে মৃত্যুকে বরণ।

তাই যেতে হয়েছিল ব্রিটিশ সৈন্য-শিবিরে।

সেদিনের কথা কি ভুলতে পারবো ? ব্রিটিশ সৈন্য-শিবিরে প্রবেশ করে নত মস্তকে জানালাম : সুলতান আত্মসমর্পণে প্রস্তুত, আমি তারই প্রেরিত উকিল। অবরোধ তুলে নেওয়া হোক।

ধূর্ত কর্ণওয়ালিশ মৃদু হেসে বললে : সুসংবাদ। আমরাও প্রস্তুত। তবে···

: তবে ?

: কয়েকটি শর্ত আছে তার পূর্বে, তোমাদের মহামান্য সুলতান কি তাতে রাজী হবেন ?

: সর্ত ! কি সর্ত ?

: আমরা একটি সন্ধিপত্র রচনা করেছি। সেই সন্ধির শর্ত অনুযায়ী প্রথমতঃ সুলতানকে তার বৃহৎ রাজ্যখণ্ডের অর্ধেক ব্রিটিশ রাজ্যভুক্ত করে দিতে হবে, দ্বিতীয়তঃ সুলতানকে যুদ্ধের ক্ষতিপূরণ স্বরূপ তিন কোটি ত্রিশ লক্ষ টাকা দিতে হবে এবং ঐ সন্ধির ও যুদ্ধ-বিরতির জামীন স্বরূপ সুলতানের দুই কিশোর কুমার আব্দুল খালেক ও মঈজুদ্দীনকে ব্রিটিশের হাতে তুলে দিতে হবে এবং এই পত্রে সুলতানকে সর্বাগ্রে সাক্ষর করতে হবে।

হয়ত আর উপায়ান্তর না দেখেই রণক্লান্ত মহীশূর-শার্দুল টিপু সুলতান দীর্ঘকাল ধরে ব্রিটিশ শক্তির সঙ্গে স্বাধীনতা সংগ্রাম চালিয়ে আজ যখন দেখতে পেলেন তাঁর দেশবাসী নিজাম ও মহারাষ্ট্রও তাঁর বিরুদ্ধে দাঁড়িয়েছে, তখন বুকভরা বেদনায় ও অশ্রুভরা আঁখিতে সেই হীন শর্ত মেনে নিয়ে সন্ধিপত্রে স্বাক্ষর করে দিলেন।

অস্তাচলমুখী মহীশূর-রবি। কদিনই বা হবে, যেদিন ব্রিটিশের সঙ্গে রণশ্রান্ত বৃদ্ধ হায়দর আলী শয্যাশায়ী, পাশে এসে দাঁড়িয়েছিল যে তরুণ যুবক দীর্ঘ উন্নত পেশল বক্ষ, প্রশস্ত ললাট এবং যার প্রথম আঘাতেই তাঞ্জোরে ব্রিটিশশক্তি পর্যুদস্ত হয়েছিল ( ১৭৮২ )।

আজ তারই সমাধির প্রথম ইষ্টকটি প্রোথিত হলো।

দুম্ দুম্···কোথায় বুঝি বোমা ফাটল আবার। নিশীথিনীর স্তব্ধ বুক-

খানা কেঁপে উঠল।

কাঁপছে মেদিনী থরথর করে! শ্রীরঙ্গপত্তন দুর্গ হতে কামানের বজ্রনির্ঘোষ বলে দিলে, সন্ধির শর্ত অনুযায়ী সুলতানের অন্তঃপুর হতে সুলতান কুমারেরা ব্রিটিশের সৈন্যশিবিরের দিকে রওনা হলো, শার্দুল-শাবক আসছে আত্মসমর্পণ করতে।

অন্তঃপুর হতে ক্রন্দন-ধ্বনি আকাশে ছড়িয়ে পড়ছে।

এখনও কি পাশের বাড়ির বউটি কাঁদছেন? হাঁ তাই তো! তার বৃদ্ধ স্বামীর মুক্তি হয়েছে বটে, কিন্তু পুত্র দু'টিকে পুলিস ছেড়ে দেয়নি।

কর্ণওয়ালিশ কতকাল আর তুমি বেঁচে থাকবে? আজিও কি তোমার মৃত্যুর সময় হয়নি?

ঃ দাদা?

চমকে উঠলাম। কখন নিঃশব্দে সতী এসে আমার শয়নকক্ষে প্রবেশ করেছে।

কলমটা এক পাশে নামিয়ে রেখে সতীর মুখের দিকে তাকালাম।

ঃ এখনও জেগে বসে বসে লিখছো দাদা! ঘুমাবে কখন? একটু থেমে আবার বললে ঃ বিনয় বোধ হয় ঘুমিয়েছে দাদা! ও-ঘর থেকে দেখলাম তোমার ঘরে আলো জ্বলছে।

ঃ বোস বোন!

সতী একটা চেয়ারের উপর বসল।

ঃ কাল হয়তো তোমার সঙ্গে কথা বলবার সময় পাবো না দাদা। যে প্রশ্ন তুমি বহুবার আমাকে করতে এসেও চুপ করে গেছ এবং আমিও জবাব দিইনি, সেই কথাটাই আজ তোমাকে বলতে এসেছি দাদা।

ঃ যে কথাটা এতকাল তুই বলবার প্রয়োজন বোধ করিসনি, আজই বা কেন সেই কথাটা বলবার জন্য উদ্‌গ্রীব হয়েছিস্ ভাই? থাক না।

ঃ দাদাভাই, তুমিও আমায় বুঝবে না? তুমিও আমার 'পরে অভিমান করে আজকের দিনে দূরে সরে যাবে? আজ বাবা বেঁচে নেই—

সতীর কণ্ঠ অশ্রুরুদ্ধ হয়ে আসে ঃ আমায় তুমি ভুল বুঝো না দাদা!

ঃ ভুল বোঝার কথা থাক। তুই কি আমার কাছে বিদায় নিতে এসেছিস বোন?

ঃ না দাদা, বিদায় নয়, তবে যাবার আগে তোমায় শুধু জানিয়ে যেতে এসেছি। তার কারণ আজকের এই যাবার দিনে তোমার আশীর্বাদ না পেলে যাত্রাই যে আমার নিষ্ফল হয়ে যাবে।

ঃ আশীর্বাদ চিরদিনই তোকে আমি করেছি বোন, আজও করবো। যা সত্য, যা মঙ্গল, তাতে যেন তুই দূরে না সরে থাকিস!

ঃ শুধু কি ঐটুকুই তোমার আজকের দিনে বলবার ছিল দাদা? আর কি কিছুই বলবার নেই?

ঃ না।

ঃ তবে আমি যাই।

ঃ আয়।

সতী তখন নিঃশব্দে একটু আগে ঘরের মধ্যে যেমন এসে প্রবেশ করেছিল, তেমনি নিঃশব্দেই ঘর হতে নিষ্ক্রান্ত হয়ে গেল।

মনে মনে বললাম ঃ দুঃখ করিসনে বোন। আমার এতদিনকার মূলগত সংস্কার, যাকে আঁকড়ে ধরে জীবনের এই দীর্ঘ পথ চ'লে এলাম, তাকে ভুলতে পারছি না বটে, কিন্তু অনাগত কালের নারী তোকেও অস্বীকার করতে পারলাম না। তুই তো জানিস্ সমাজের বন্ধন আমার নেই। তবু যে সমাজকে তোরা আজ নতুন করে গড়ে তুলতে চলেছিস, সে যেন তোদের ব্যর্থ না হয় এইটুকুই শুধু প্রার্থনা রইলো।

১৭৯২, ২৬শে ফেব্রুয়ারী। ব্রিটিশ-শিবিরে উৎসুক দর্শকমণ্ডলী।

দেবশিশুর মতই দু'টি কিশোরকুমার সুলতানের প্রধান উকিল গুলাম আলীর সঙ্গে এসে শিবিরে প্রবেশ করল। পরিধানে তাদের শ্বেতশুভ্র মসলিনের গাউন। গলায় বহুমূল্য মুক্তার মালা। শিরে রক্তের মত লাল রেশমী পাগড়ী। পাগড়ীতেও মুক্তার ঝালর। কে এরা ?

টিপুর দুই কুমার।

সাহেব, সুলতানের এই দুই কিশোর পুত্র। আজ প্রাতেও এরা আমার প্রভু সুলতানের পুত্র ছিল, কিন্তু আজ ভাগ্যের চাকা ঘুরে গেছে, তোমাদের হাতে এদের তুলে দিতে এসেছি।

কিন্তু এত করেও কি মহীশূর রক্ষা হলো ?

আবার ১৭৯৯ খৃঃ যুদ্ধের রণ-দামামা বেজে উঠল।

সেই শ্রীরঙ্গপত্তন দুর্গ।

৪ঠা মে মহাবীর টিপু চতুর্থ মহীশূর-যুদ্ধে শেষ নিঃশ্বাস নিলেন।

নতুন সমাজ গড়ে তুলতে চলেছে সতীরা।

অন্যায়কে যে সমাজ সহ্য করবে না, অত্যাচারকে মাথা পেতে স্বীকার করে নেবে না।

একদল মাথা নেড়ে নীতির দোহাই পেড়ে আর একদলের দাবীকে অস্বীকার করতে পারবে না।

সত্য যা, স্বতঃস্ফূর্ত যা, তাকে স্বীকার করে এরা প্রাণপ্রতিষ্ঠা করবে শতাব্দীর কবরের ঠাণ্ডা মাটিতে।

পুরানো মাটির বুকে তাই নব অঙ্কুরের প্রাণ-স্পন্দন।

শিলালিপি থাক।

শিলালিপিতে আজ আর এদের প্রয়োজন নেই।

নতুন করে পৃথিবীর বুকে শুরু হবে নতুন মানুষের জয়যাত্রা ঃ আজ তারই

ইশারা দিকে দিকে, সতী বুঝি তারই ইশারা দিয়ে গেল!...

আবার কানে এলো পাশের ঘর হ'তে সতী ও বিনয়ের টুকরো টুকরো কথার আওয়াজ।

ঃ আমি কখনো ভাবিনি ১৯৪১ সালের শেষের দিকে দীর্ঘ সাড়ে চৌদ্দ বছর পরে দ্বীপান্তরের মেয়াদের ১৫ বছর না পূর্ণ হতেই ওরা আমায় ছেড়ে দেবে। বুকের অসুখটা নাকি তখন আমার খুব বেড়ে গেছে। মেদিনীপুরে চলে এলাম, ঝাড়গ্রামে মামার একটা বাড়ি ছিল। মাস তিনেক সেখানে গিয়ে থাকতেই অসুখ আমার কোথায় পালিয়ে গেল। আবার ফিরে পেলাম আমার চৌদ্দ বছর আগেকার হারানো উদ্ধত যৌবনকে। বসে থাকতে আর ভাল লাগছিল না, চলে এলাম মেদিনীপুরে। মেদিনীপুরে তখন জেগেছে এক নব-জীবনের সাড়া। ঘুমন্ত কংগ্রেস ঘোষণা করলে হঠাৎ ভারত ছাড়ো—Quit India! এ কয়েক মাসে যেন ঝিমিয়ে পড়েছিলাম, খুঁজে পেলাম নিজেকে।

ঃ একবারও কি আমার কথা মনে পড়েনি তোমার, বিনয়?

ঃ বিপ্লবীর তো ঘর বাঁধবার স্বপ্ন দেখতে নেই, সতী!

ঃ ঘরের কথাই শুধু তুমি ভাবলে চিরকাল, বিনয়! অথচ তুমি হয়ত জান না, ঘর বাঁধবার স্বপ্ন আমি কোনদিনই দেখিনি। তোমাকে পেয়েছিলাম আমি ঘরের বাইরে, তাই কোন দিনই ক্ষুদ্র ঘরের আবেষ্টনীর মধ্যে তোমায় আমি কল্পনা করিনি বিনয়। ঘরের বাইরের মুক্ত উদার আকাশের তলে তোমার পাশে গিয়ে দাঁড়াবার স্বপ্ন দেখেছি, যেখানে পথে পথে কণ্টক ভরা, প্রতি মুহূর্তে ঝড়-ঝঞ্ঝাবাত্যা। কিন্তু ওকথা যাক্। সারাটা রাত্রি তুমি ঘুমালে না। রাত্রি তো পুইয়ে এলো। এবার একটু ঘুমোবার চেষ্টা করো।

ঃ আমাদের বিদ্রোহী কবি নজরুলের সেই কবিতাটা জান, সতী?

ঃ কোন্‌টা?

ঃ সেই যে—

আমি বিদ্রোহী রণক্লান্ত,
আমি সেই দিন হবো শান্ত,
যেদিন উৎপীড়িতের ক্রন্দনরোল
আকাশে বাতাসে ধ্বনিবে না।...

দেশ স্বাধীন হতে চললো, কিন্তু সত্যিই কি দুঃখের—উৎপীড়নের অবসান হবে!...কি আমরা পাচ্ছি? একদল শক্তিমান লোকের হাতে যাচ্ছে শাসনদণ্ড। এই কি People's government-এর স্বরূপ! এই কি জহরলালের People's Raj! ইদানীং জেলে বসে বসে একটা কথা আমি প্রায়ই ভাবতাম সতী, এমন একটি government আমাদের প্রয়োজন, যেখানে সকলের সমান অধিকার থাকবে। সে government কোন একটা বিশেষ দলের নয়, সর্বকালের, সর্বদলের, জনসাধারণের—

হঠাৎ একটা কাশির ধমক এসে বিনয়ের কণ্ঠের বাকি কথাগুলো শেষ হতে পারলে না। খক্ খক্ করে কাসছে বিনয়।

বিনয় কাসছে, বুকের পাঁজরাগুলো গুঁড়িয়ে গেল বুঝি! তাড়াতাড়ি শয্যা হতে উঠে পাশের ঘরে এলাম।

অসহ্য ক্লান্তিতে মুখখানা যেন নীল হয়ে গেছে।

শুধু বিনয়ের মুখখানাই নীল হয়নি।

চোখের সামনে দেখছি, শস্যশ্যামলা বাংলার বুকখানাও যেন বেদনায় নীল হয়ে গেল।

বাংলার উর্বর মাটি, এখানে সোনা ফলে; কিন্তু মাঠে মাঠে সোনালী ধান কই? কই সেই চোখ-জুড়ানো, মন-ভুলানো হরিৎ ক্ষেত্র?

শ্বেতাঙ্গদের নীলের নেশায় পেয়েছে। শস্য চাই না, শুধু চাষ কর নীলের। শ্বেতাঙ্গদের শোষণ-নীতির নব-কল্পিত একটি প্রবাহ এসে বাংলার বুকে ঢুকেছে। নিশ্চিন্তে বসে থাকবার লোক তো শ্বেতাঙ্গরা নয়, তাই বুঝি বাংলার বস্ত্রশিল্পের দুর্দিনের সঙ্গে সঙ্গে এদেশ হতে ইংরাজরা প্রচুর পরিমাণে তুলো বিলাতে রপ্তানী করতে লাগল।

আর সেই সঙ্গে লুপ্তপ্রায় বস্ত্রশিল্পের কবরের মাটিতে লাঙ্গলের তীক্ষ্ন ফলা চালিয়ে রোপণ করলে বিষাক্ত নীলের বীজ; শুরু হলো নীলের চাষ। সে বিষের ক্রিয়ায় জর্জরিত হয়ে বাংলার বেদনার আর অবধি রইল না। এদেশে শ্বেতাঙ্গ বণিকদের বহুবিধ শোষণের অন্যতম শ্রেষ্ঠ কীর্তি এই নীলচাষ।

ঐ নীলের চাষ করতে গিয়ে নীলকরেরা যে জঘন্য অত্যাচার দিনের পর দিন বাংলার শত শত অসহায় চাষীদের 'পরে চালাতে শুরু করলে, তারই বিরুদ্ধে যে সংঘবদ্ধ গণ-আন্দোলন আবার একদিন পরবর্তীকালে দেখা দিল, তাই নীলবিদ্রোহ বা নীল-আন্দোলন। কিন্তু পুরাতন ইতিবৃত্তের পাতা উল্টালে দেখা যাবে, তারও আগে—অনেক আগে ১৪৯৮ খৃষ্টাব্দে পর্তুগীজ বণিকেরা সাগরজলে জাহাজ ভাসিয়ে উত্তমাশা অন্তরীপ প্রদক্ষিণ করে প্রথম ভারতবর্ষে পেঁছোয়। পরবর্তীকালে এদেরই সাহায্যে ইউরোপীয় দেশগুলির নীল রঙের সঙ্গে পরিচয় ঘটে ও পরে পর্তুগীজ ও অন্যান্য ইউরোপীয় বণিকদের প্রচেষ্টায় ভারতের মাটিতে নীলের চাষ বিশেষ ভাবে বর্ধিত হয়। মাথার উপরে চাইলেই দেখি আকাশ নীল! কিন্তু সেই আকাশের শান্ত নীলিমাকে জয় করবার জন্য যখন ধরিত্রীর বক্ষ-বিদারণ করে নীল রঙের সংগ্রহ শুরু হলো, তখন সেই শান্তি পরিণত হলো দুঃসহ ব্যথায়। যে ব্যথার ক্ষত দুষ্ট ব্রণের চিহ্নের মতই আজিও বাংলার বহু স্থানে ইতস্তত বিক্ষিপ্ত হ'য়ে নীলকুঠী নামে সাক্ষ্য দিচ্ছে। চেয়ে দেখো ভাল করে, কান পেতে শোন, আজিও হয়ত শুনতে পাবে, কোন গভীর রজনীতে সেইসব ভগ্নপ্রায় নীলকুঠির ইষ্টকস্তূপ হ'তে নীলকরের অত্যাচারের নির্মম কশাঘাতের জ্বালায় সেযুগের জর্জরিত বাংলার চাষীভাইদের অদেহী আত্মার অশ্রুত বিলাপধ্বনি! ভারতের নানাস্থানে, সুমাত্রা, জাভা, পশ্চিমভারতীয় দ্বীপপুঞ্জ, মালয়-উপদ্বীপ প্রভৃতি অঞ্চলে প্রচুর পরিমাণে তখন নীলের চাষ চলছে। কারণ তখনও কৃত্রিম উপায়ে নীল তৈরীর কথা কেউ ভাবেনি। একপ্রকার গুল্মজাতীয় গাছ হতেই নীল তৈরী হচ্ছে বলেই চলেছে

-নীলের চাষ।

বাংলা দেশ! সে যে সুজলা সুফলা! তাই তো বাংলা দেশের উৎপন্ন নীলই হয়েছিল সর্বোৎকৃষ্ট। সে ১৭৭৮ খৃষ্টাব্দের কথা, যখন ইস্ট ইণ্ডিয়া কোম্পানী প্রথম বাংলার সোনার মাটিতে লাঙল চালিয়ে নীলের নেশায় মেতে ওঠে।

নেশা বইকি! তবে সেটা নীলের নয়—রৌপ্যচক্রের, কারণ নীলের চাষ মুখ্য হলেও গৌণ ছিল অর্থ, এবং ঐ নীলের ব্যবসাতে ইউরোপীয় বণিকরা লক্ষ লক্ষ টাকা উপার্জন করতো কিন্তু রায়তদের ভাগ্যে পরিবর্তে জুটতো অমানুষিক নৃশংস অত্যাচার, অসহ দুঃখ ও লাঞ্ছনা।

হিসাবের অংক: ১৮৯৪-৯৫ খৃষ্টাব্দে ভারতবর্ষে মোট ১,৬৮৮,৬৪২ একর জমিতে নাকি নীলের চাষ হতো। উৎপাদনের পরিমাণ ছিল ২৩৭,৪৪০ হন্দর পরিমাণ নীল। তার মধ্যে আবার হিসাবে দেখা গেছে, ১৬৬,৪৩০ হন্দর নীল শুধু কলকাতা হতেই রপ্তানী হয়েছিল। ঐ পরিমাণের প্রায় সবটুকুই উৎপন্ন হয়েছিল বাংলা দেশের মাটিতেই লাঙ্গল চালিয়ে। ১৮৫০-১৮৬০ এই সময়ের মধ্যেই বাংলার মাটিতে নীলের চাষের ব্যাপারকে কেন্দ্র করে ভীষণ গোলযোগ দেখা দেয়।

রাজা রামমোহন রায় বলেছিলেন, নীলের চাষের দ্বারা জনসাধারণ নাকি উপকৃতই হচ্ছে। কিন্তু কুড়ি বছরও তারপর গেল না, নীলের বেদনায় আর্ত চাষী-ভাইদের হাহাকারে বাংলার মাটি ও আকাশ বেদনায় নীল হয়ে উঠল।

বাংলায় নীলচাষের ইতিবৃত্তের পাতাগুলো রক্তরঞ্জিত হয়ে আছে—নীলকরদের অকথিত নিপীড়নের কলংক মসীতে।

প্রথমে কোম্পানীর লোকেরাই এদেশে নীলের চাষ শুরু করে, সেকথা সকলেই জানে, পরে নীলের ব্যবসাধিকার উঠিয়ে দেওয়ার সঙ্গে-সঙ্গেই, সাগর-পারের শ্বেতদ্বীপ হতে ছুটে এল অসংখ্য বেসরকারী শ্বেতাঙ্গ বাংলা দেশে নীলের চাষ করতে।

লাভের অংকের মোহিনী মায়ায় দূর দেশে বসেও তাদের চোখে লোভের আগুন জ্বালিয়েছিল।

বেলা দশটার সময় মাস্টারদার সঙ্গে ডাঃ বোস এলেন; বুকের ব্যাধিতে বিশেষজ্ঞ ডাঃ বোস। সৌম্য শান্ত চেহারা। বেঁটেখাটো মানুষটি, একটি সাদা জিনের প্যান্ট ও সাদা টুইলের হাফশার্ট পরিচ্ছদ, গলায় ঝুলছে স্টেথো-স্কোপটি। সদাহাস্যময়।

হাসতে-হাসতেই ঘরের মধ্যে এসে প্রবেশ করলেন: কই সান্যাল, তোমার রোগী কই? পরক্ষণেই শয্যায় শায়িত বিনয়ের দিকে নজর পড়তেই, মুহূর্তের জন্যই যেন মুখখানির উপরে তাঁর একখানা কালো ছায়া পড়েই আবার প্রফুল্ল হাসিতে উদ্ভাসিত হয়ে উঠল। বললেন: আপনাকে দেখে মনে হচ্ছে যেন আপনি অত্যন্ত হতাশ হয়ে পড়েছেন!

বিনয়ের মুখে সেই চিরাচরিত শান্ত স্নিগ্ধ হাসি: হতাশ! না, ডাঃ বোস।

ঃ দেখুন শরীর থাকলেই ব্যাধিও থাকবেই। আপনার সব কথাই আমি সান্ন্যালের কাছে শুনেছি। কিন্তু যাক সে-সব কথা, বর্তমানে আপনার কি কষ্ট বলুন তো !

ঃ কষ্ট ! কষ্ট আমার বিশেষ কিছু নেই ডাক্তারবাবু। মাঝে মাঝে যখন কাসিটা আসে কেমন যেন দম বন্ধ হয়ে আসে। খানিকটা রক্ত পড়ে গেলেই আবার একটু আরাম বোধ করি। এ ছাড়া কষ্ট আমার কিছু নেই।

ডাঃ বোস অনেকক্ষণ ধরে বিনয়কে পরীক্ষা করলেন ঃ কিছুদিন বাইরে কোথাও গিয়ে কাটিয়ে আসতে পারেন না ? সব চিন্তা-ভাবনা ছেড়েছুড়ে দিয়ে একবারে পূর্ণ বিশ্রাম নেবেন। দুধ, ঘি, মাখন, ছানা যা খেতে পারেন সব খাবেন।

ঃ দুধ, ঘি, মাখন, ছানা কোথায় পাব ডাঃ বোস ?

ঃ সেজন্য তোমায় চিন্তা করতে হবে না, বিনয় ! কথাটা বললে সতী।

ঃ সেজন্য চিন্তা করবো না, বল কি সতী !…বিনয় সতীর মুখের দিকে বিস্মিত ভাবে তাকায়।

ঃ হ্যাঁ।

ঃ কিন্তু আমার বর্তমান পুঁজি তো মাত্র তিন টাকা বারো আনা আর দুটো পয়সা। ব্যাঙ্ক-ব্যালান্সও নেই, কোন বড়লোক আত্মীয় নেই, যার আকস্মিক মৃত্যুতে হঠাৎ একটা অর্থপ্রাপ্তি ঘটবে এমন কোন সম্ভাবনাও নেই।

ঃ না-ই থাক, তবু তোমাকে যাবার জন্য চিন্তা করতে হবে না।

ঃ বেশ, করবো না।

আমরা কেউই এর মধ্যে একটি কথাও বলিনি, তাছাড়া বলবার কিই বা আছে।

সতী আর বিনয়ের কথা।

বিনয়ের দিকে তাকিয়ে দেখলাম, শয্যার 'পরে যেন একেবারে লীন হয়ে গেছে ; চক্ষু দু'টি নিমীলিত। প্রচণ্ড ঝড়ে যেন প্রকাণ্ড একটি মহীরুহ একেবারে মাটির বুকে অবলুণ্ঠিত। পৃথিবীর আশা-আকাঙ্ক্ষা, শোকদুঃখ, বেদনা ওকে যেন আর স্পর্শও করতে পারে না। একটু আগে পরম বিস্ময়ের সঙ্গে যে প্রশ্নের মীমাংসা ও খুঁজছিল, তারও যেন আর কোন প্রয়োজন এখন আর ওর কাছে নেই।

সেই রংপুরের কৈশোরের বন্ধু বিনয়। আমাদের বাড়ীতে প্রায়ই আসত। সতীর তখন বয়স কতই বা ? আট কি নয় বৎসর।

ম্যাট্রিক পাস দিয়ে দু'জনেই রংপুর কলেজে ভর্তি হলাম। তখনও আগের মতই ও আমাদের বাসায় যখন-তখন যাতায়াত করত।

এরই মধ্যে কখন কোন্ ফাঁকে সতী ও বিনয়ের মধ্যে এমন একটি মধুর অথচ চিরস্থায়া অচ্ছেদ্য সম্পর্ক গড়ে উঠেছিল, কোনদিনই তো তার এতটুকু আভাসও পাইনি।

বাইরের ঘরে যখন আমি আর বিনয় নানা বিষয় নিয়ে তর্ক আলোচনা

করতাম, তখন দেখতাম একপাশে সতীও বসে বসে আমাদের তর্ক-আলোচনা শুনছে।

তারপর যে বছর ইণ্টারমিডিয়েট পরীক্ষা দিই, বিনয় ব্রিটিশের কারাগারে বন্দী হলো—অপরাধ, তার নাকি বিপ্লবী দলের সঙ্গে যোগাযোগ ছিল।

অগ্নিশিখার মতই উদ্ধত ও প্রাণবান ছিল বিনয়। জানতাম সে গোপন দলের সঙ্গে সংশ্লিষ্ট, কিন্তু সে সম্পর্কে আমাদের পরস্পরের মধ্যে কোনদিন কোন কথাই হয়নি। ওদিকটা যেন বিনয় বরাবর কতকটা ইচ্ছা করেই সযত্নে আমার কাছ হতে এড়িয়ে চলত। তাই বিনয় যখন গ্রেপ্তার হলো ও বিচারে তার দীর্ঘ পনের বৎসরের জন্য দ্বীপান্তর হলো, তখন বিস্মিত হইনি। আন্দামানে যাওয়ার আগে বিনয়ের একখানা চিঠি পেয়েছিলাম। ভুলিনি সে চিঠিটা ঃ

আলীপুর সেণ্ট্রাল জেল
২৩শে জুলাই, রাত্রি বারোটা

ভাই বীরু,

দ্বীপান্তরের বাঁশী বেজেছে। দু'একদিনের মধ্যেই কালাপানিতে হয়ত ভাসবে জাহাজ। দোষী-নির্দোষের কোন কথা নয়, কেবল একটা কথাই মনে পড়ছে, শৃংখায়িত মায়ের মুক্তির জন্য যারাই ব্রতী হবে, তাদেরই কি এমনি করে কণ্ঠরোধ করা হবে? এর কি কোন প্রতিকারই নেই? কবে আমরা সংঘবদ্ধ হবো। চির আশাবাদী আমরা তাই হতাশ হই না। যদি আর কোন দিন ফিরে না-ও আসি, তবে এই আশাই নিয়ে যাবো, আমরা গেলেও আমাদের এই চেষ্টা বেঁচে থাকবে। হয়ত কালের গতির সঙ্গে সেই চেষ্টা নতুন নতুন রূপ পরিগ্রহ করবে। তা হোক, সেও আমাদের শৃংখলিতা জননীর মুক্তির স্বপ্ন। আর একটা কথা ঃ সতীকে বলো সে ভুল পথে চলেছে। ও পথের অনেক দুঃখ। তার প্রয়োজন বাইরে নয়, ঘরে। সেখানেই যেন সে ফিরে যায়। ছেলেমানুষ—আজও সে বুঝতে পারছে না। ভগবানের কাছে প্রার্থনা রইলো, সে যেন নিজেকে চিনতে পারে। পথভ্রান্তির বেদনা তাকে যেন সইতে না হয়! ভালবাসা রইলো। বিদায়।

বিনয়ের সেদিনকার সেই সংক্ষিপ্ত চিঠির ইঙ্গিতটা আজ স্পষ্ট হয়ে চোখের ওপরে ফুটে উঠ্ছে।

ঃ ডাঃ বোস, পুরীতে আমার এক বান্ধবীর একেবারে সমুদ্রের তীরেই একটা বাড়ী আছে, সেখানে বিনয় যেতে পারে? প্রশ্ন করলে সতী।

ঃ পুরী? সে তো খুব ভালো জায়গা। বেশ তো সেখানেই নিয়ে যান।

ঃ এ অবস্থায় গাড়ীর জার্নি সহ্য হবে তো?

ঃ না, ক্ষতি কি? নিয়ে যান।

ঃ ওকে কিছু খাবার ওষুধ দেবেন না?

ঃ হাঁ, লিখে দিয়ে যাবো।

যাক্, বিনয় সম্বন্ধে নিশ্চিন্ত হওয়া গেল। কিন্তু সতী? একটিমাত্র

বোন আমার কোথায় চলেছে ? আমি যে সতীর জন্য দীর্ঘকাল ধরে অপেক্ষা করলাম, সেও কি এই মুহূর্তটির জন্যই !

বিনয়ের পরিণতি কোথায় সে তো আজ আর কারও চিন্তার অপেক্ষা রাখে না। যে অবলম্বনকে সে আজ পর্যন্ত এমনি করে আঁকড়ে রয়েছে, সেই অবলম্বন যখন আর দু'দিন পরে চিতাভস্মে মিলিয়ে যাবে, সেদিনকার সে দুঃসহ দুঃখকে ও ভুলবে কি করে ?

সেই চরম বঞ্চনার দিনে কি থাকবে ওর সান্ত্বনা ?

ঃ কিন্তু কেন তুমি আজও এমনি করে মরীচিকার পিছনে ছুটে চলেছো সতী ?

ঃ মরীচিকা তুমি কাকে বলছো বিনয় ? সতী জবাব দেয় ঃ মানুষ কি তার সারাটা জীবন ধরে কখনো মরীচিকার পেছনে ছুটে বেড়াতে পারে ? তোমাদের সেদিনকার সে স্বর্ণমৃগ আজ কি সত্য হতে চলেনি ? মরীচিকা বলছো যাকে, সেও তো আমাদের মনের কল্পনার একটা রূপ। সেও তো মিথ্যা নয়।

ঃ হয়ত মিথ্যা নয়। হয়ত বা সবই সত্যি !

ঃ না, মিথ্যা নয়। কিছুই মিথ্যা হয় না।

দীর্ঘ দুই শতাব্দী ধরে খণ্ডে খণ্ডে ভারতের বুকে যে বারে বারে বিপ্লব এসেছে, মিলিত জনগণের শত শত কণ্ঠ চিরে বারে বারে যে দাবী ধ্বনিত হয়ে উঠেছে, তাও মিথ্যা হয়নি, হয়নি ব্যর্থ।

তিলে তিলে যুগের সঞ্চিত সে দাবীই আজ এতকাল পরে আবার সাম্রাজ্য-বাদীদের সিংহাসনের ভিতে ভাঙন ধরিয়েছে।

আবার ফিরে যাই সেই খণ্ড খণ্ড বিপ্লবের স্মৃতির দুয়ার ঠেলে।

শ্বেতবণিকের রক্তকণিকায় ছড়িয়ে পড়েছে নীলের নেশা। সাময়িক ভাবে নীলকরদের সুবিধার জন্য একটা আইনও পাস হলো।

নীলকরদের সঙ্গে নীলের চাষীরা চুক্তিভঙ্গ করলে ফৌজদারী আইনের বলে দণ্ডিত হবে।

কিন্তু বেশীদিন ঐ আইন চালানো গেল না, উঠিয়ে দিতে হলো একান্ত বাধ্য হয়েই। নীলচক্রের নিষ্পেষণে ঘরে ঘরে শুনছি কৃষাণ-ভাইদের হাহাকার।

সে হাহাকার শুনবে কে ? শ্বেতাঙ্গদের ঘরে ঘরে তখন রৌপ্যচক্রের উৎসব। রুশিয়ার 'সাফ' ও আমেরিকার 'নিগ্রো' দাসেদের মত মর্মান্তিক নীলচাষীদের অবস্থা। অথচ কেউ তাদের পাশে দাঁড়াবার নেই।

টাকা দাদন দিয়ে প্রলোভন দেখিয়ে নীল চাষের জন্য হতভাগ্য গরীব চাষী ভাইদের প্ররোচনা দেওয়া হচ্ছে। আশানুরূপ ফসল না হলে, পরের বছরের জন্য আবার সেই সব চাষীকেই নীল-উৎপাদনে বাধ্য করা হচ্ছে।

নীলচাষের জন্য দশ বৎসরের চুক্তি।

এইভাবেই নানারকম চক্রান্ত করে বাধ্যতামূলকভাবে পাকে-প্রকারে নীল-চাষীদের নীলকরের আজ্ঞাবহ প্রজায় পরিণত করা হচ্ছে।

এক-একজন শ্বেতাঙ্গ নীলকর নীলচাষের দ্বারা প্রচুর অর্থ উপায় করে জমিদারী ও তালুকদারী কিনে বেশ শক্ত হয়েই পাকাপোক্ত ভাবে নীলের চাষ নিয়ে মেতে উঠেছে।

এতে আরো সুবিধা এই, যে-সব তালুকদার ও জমিদার শ্বেতাঙ্গরা তাদের জমিদারীর প্রজাদের বাধ্য করে বেগার খাটায়, চুক্তিভঙ্গ করলেই তারা চুক্তিভঙ্গকারী হিসাবে পাইক-পেয়াদা দিয়ে প্রজাদের বেঁধে এনে নীলকুঠির অন্ধকার কারাকক্ষে কয়েদ করে তাদের ওপরে অশেষ যন্ত্রণা ও অবাধে উৎপীড়ন চালায়।

নীলকুঠির কয়েদঘরের সে ভয়াবহ স্মৃতি ভাবতেও বুকের রক্ত হিম হয়ে যায়।

দিনের পর দিন এই অত্যাচার ও লাঞ্ছনা : কালো রক্তও লাল হয়ে উঠল।

অগ্রহায়ণ ১৭৭২ শকে প্রথম প্রকাশ্যভাবে নীলের অত্যাচারের বিরুদ্ধে একজন বাঙালী সন্তানের লেখনী গর্জে উঠল। তত্ত্ববোধিনী পত্রিকায় ছাপার হরফে প্রকাশিত হলো সর্বপ্রথম এতকাল পরে নীলের বেদনা-করুণ কাহিনী. নীলের ইতিহাসে তার নাম চিরস্মরণীয় হয়ে থাকবে : সুলেখক অক্ষয়কুমার দত্ত।

কিছুই বাদ দেন নি অক্ষয়কুমার, সব কিছু প্রকাশ্যে উদ্ঘাটন করে দিলেন। কিন্তু হলে কি হবে, এদিকে যে তখন ১৮৫৭ খৃষ্টাব্দে সিপাইবিদ্রোহের সময় হতেই মফঃস্বল অঞ্চলে নীলকরদের মধ্যে কেউ কেউ আবার অ্যাসিস্ট্যাণ্ট্ ম্যাজিস্ট্রেটের ক্ষমতা পেয়েছে। একে শয়তান, তার উপরে আবার সরকার-দত্ত ক্ষমতা। শত লাঞ্ছনায় লাঞ্ছিত, ভাগ্য-বিড়ম্বিত নীলচাষীদের দুর্দশা ঐ ব্যাপারে আরো চরমে উঠল।

এবারে সত্যি অত্যাচারের চক্রঘর্ষণে বেরিয়ে এলো বিদ্রোহের অগ্নিস্ফুলিঙ্গ। এদিকে ঐ সময় বারাসাত জেলার ম্যাজিস্ট্রেট অ্যাস্‌লি ইডেন এক পরোয়ানা জারী করলেন : নিজ জমিতে নীলচাষ করা কৃষকদের ইচ্ছাধীন। কৃষাণদের উপরে ঐ ব্যাপারে কোন জোরজুলুম খাটবে না। তাহলে সেটা হবে বে-আইনী।

১৮৫৯ খৃষ্টাব্দে অনুমান প্রায় পঞ্চাশ লক্ষ অত্যাচারিত নীলচাষীর পঞ্চাশ লক্ষ্য কণ্ঠ চিরে তীব্র প্রতিবাদ বের হয়ে এলো : নীলচাষ আর আমরা করবো না—করবো না আর নীলের চাষ।

দেখতে পাচ্ছি এক বিরাট জনতা!

শহীদ চাষীভাই বিষ্ণুচরণ বিশ্বাস ও দিগম্বর বিশ্বাস নেতৃত্বের কণ্টকমুকুট মাথায় পরে এগিয়ে এল যশোহরের চৌগাছায়, তাদের ঘিরে দাঁড়াল হাজার হাজার নীলচাষী। সমবেতকণ্ঠে ধ্বনিত হলো আবার তাদের দাবী : বন্ধ করো নীলের চাষ। নীলের চাষ আর করবো না।

চারিদিকে প্রতিবাদের অগ্নিবাণী ছড়িয়ে পড়ল : বন্ধ করো নীলের অত্যাচার।

বিষ্ণুচরণ কারারুদ্ধ হলো।

ক্ষেপে গেল যতেক নীলচাষী : মরি সেও ভাল, নীলচাষ আর করবো না।

লক্ষ পরাণে শঙ্কা না জানে।

সুপ্রসিদ্ধ নাট্যকার দীনবন্ধু মিত্র ঐসময় সরকারের ডাক-বিভাগে সুপারিন্‌-টেণ্ডেণ্ট। কার্য-ব্যাপদেশে বাংলার বিভিন্ন অঞ্চলে তিনি ঘুরে ঘুরে বেড়ান। স্বচক্ষে তিনি দেখলেন নীলকরের অকথ্য অত্যাচার।

কবিহৃদয় মন্থন করে নীল-অত্যাচারের কাহিনী প্রতিফলিত হলো তাঁর 'নীলদর্পণ নাটকে ( বাংলা ১২৬৭ সন, ইংরেজী ১৮৬০ )

জেমস লং নামে একজন সহৃদয় ইংরাজ, তাঁকেও বিচলিত করলো নীলকরদের বর্বরতা।

তিনি বাংলার অমর কবি অমিত্রাক্ষর ছন্দের জন্মদাতা শ্রীমধুসূদনকে বললেন : নীলদর্পনের ইংরেজী অনুবাদ করো, আমি পুস্তক প্রকাশ করবো।

বাংলা কবির বিদেশী অনুবাদ পড়ে সবাই শিউরে উঠল।

নীলকররা জ্বলে উঠ্‌ল ঐ অনুবাদ পড়ে। সর্বনাশ!

লংএর বিরুদ্ধে সুপ্রীম কোর্টে তারা মামলা দায়ের করল।

বিচারে লংএর প্রতি এক মাস কারাদণ্ড ও এক হাজার টাকা জরিমানার আদেশ হলো।

বাঙালী তখনও মরে নি, টাকার থলি নিয়ে এগিয়ে এলেন বাংলার আর একজন কৃতী সন্তান, বাংলাভাষার মহাভারতের রচয়িতা মহাত্মা কালীপ্রসন্ন সিংহ। হিন্দু প্যাট্রিয়ট পত্রিকার সম্পাদক, ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশনের সভ্য আর একজন মহাপ্রাণ দরদী বঙ্গসন্তান মহাত্মা হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়ও ঐ ব্যাপারের কিছুদিন আগে নীলচাষীদের অত্যাচারের কথা জনসাধারণের গোচরীভূত করেছেন।

লং সাহেবেরও কারাদণ্ড হলো, মহাপ্রাণ হরিশ্চন্দ্রও মৃত্যুমুখে পতিত হলেন।

বাঙালী কবি বড় দুঃখে গাইলেন সেদিন :

"নীল-বানরে সোনার বাংলা করলে এবার ছারখার।

অসময়ে হরিশ ম'লো, লংএর হলো কারাগার।"

১৮৬০ খৃষ্টাব্দে কমিশন বিশারদ ইংরাজ নীল-কমিশন বসালে। নিরপেক্ষ বিচারের ভান করে ইংরাজ আজ পর্যন্ত এদেশে অনেক কমিশনই বসিয়েছে, সাইমন কমিশন, ক্রিপস্‌ কমিশন—কত বলবো! নীল-কমিশন বোধ হয় তাদের প্রথম কমিশন।

সাক্ষীদের নির্ভীক সাক্ষ্যে নীলচাষীদের প্রতি নীলকরদের অত্যাচার ও তাদের দুঃখের কাহিনী সবই প্রমাণিত হয়ে গেল। কিন্তু এত করেও শেষ পর্যন্ত নীলকমিশন কি স্থির করলে?

নীলচাষের আবশ্যকতা অপরিহার্য। অতএব!…অলমতি! তবে একটা কিছু তো করা চাই—কমিশন বসল এত হৈ-হৈ করে যখন!…

সত্যিই নাকি নীলচাষীদের প্রতি অবিচার করা হয়েছে! তাই কমিশন সিদ্ধান্ত করেছে, নীলচাষীদের অভাব-অভিযোগ ও তার বিচারের জন্য

গভর্ণমেণ্ট আদালত প্রতিষ্ঠা করবেন, বেশী পুলিস মোতায়েন হবে : এমন কি জায়গায় জায়গায় সৈন্য মোতায়েনেরও ব্যবস্থা হলো। ব্যস, আর কি! এবার আর নীলচাষীদের কোন অভিযোগ থাকা উচিত নয়।

নিশ্চয়ই তারা এবার নিশ্চিন্ত হলো, স্বস্তির নিঃশ্বাস ফেলল।

তা হলো বৈকি! লাঞ্ছিত নীলকরদের প্রধূমিত বহ্নিশিখা প্রতিহিংসার ঘৃতাহুতিতে দাউ দাউ করে লেলিহান হয়ে উঠল।

চুক্তিভঙ্গের মকন্দমা নীলচাষীদের বিরুদ্ধে এনে বহু নীলচাষীকে নীল-করেরা গৃহহারা সর্বস্বান্ত করে ছেড়ে দিতে লাগল।

এদিকে নানা বিপর্যয়ে বাংলায় নীলচাষের ক্রমে অবনতিও ঘটতে শুরু করেছিল।

কিন্তু কেন?

প্রথমতঃ বাংলাদেশে দরিদ্র চাষীদের প্রতি নীলকুঠীর শ্বেতাঙ্গদের বর্বরোচিত অত্যাচার, দ্বিতীয়তঃ বাংলায় যখন নীলকরদের অত্যাচার ক্রমে চরমে উঠছিল, সেই সময় বিহারেও নীল-উৎপাদন শুরু হয়, তৃতীয়তঃ জার্মানি বৈজ্ঞানিকদের অক্লান্ত প্রচেষ্টায় কৃত্রিম উপায়ে অনেক সহজ ও কম মূল্যে নীল তৈরীর পদ্ধতি আবিষ্কৃত হলো।

সর্বশেষে ১৮৯২ খৃষ্টাব্দে রং প্রস্তুত হবার সঙ্গে সঙ্গে বাংলায় নীলের চাষ একেবারে থেমে গেল।

নীল-বেদনার্ত বাংলা স্বস্তির নিঃশ্বাস ফেলে বাঁচল।

## দুই

সতী চিঠি পেয়েছে, তার বান্ধবীর বাড়ী খালি আছে যখন সে অনায়াসেই সেখানে গিয়ে যতদিন খুশি থাকতে পারে, এর জন্য আবার চিঠি লিখবারই বা কি প্রয়োজন ছিল! বিনয় কিন্তু সেই যে সেদিন সতীর প্রতিবাদে চুপ করে গেছে, আর মুখ খোলেনি। চিরদিনই স্বল্পভাষী সে।

আসন্ন পুরী-যাত্রার আয়োজনে সতী অত্যন্ত ব্যস্ত।

আগামী কাল সন্ধ্যার ট্রেনে সতী আর বিনয় পুরী রওনা হবে। টিকিট কাটা হয়ে গেছে, বার্থও রিজার্ভ হয়েছে।

বিনয় বলে: সত্যিই তাহলে আমাকে পুরী যেতে হবে সতী তোমার সঙ্গে?

: তবে?

: কিন্তু আমি ভাবছি, এর এমন কি প্রয়োজন ছিল!

: সে চিন্তার ভারটা আমার কাঁধেই তুলে দিয়ে একেবারে ভারমুক্ত হও না কেন?—সতী মুখটা ভার করে জবাব দেয়।

বাইরে দুম্ দুম্ রাইফেলের গুলির আওয়াজ, নিশীথ রাত্রির অখণ্ড স্তব্ধতাকে যেন সহসা দীর্ণ-বিদীর্ণ করে দিয়ে গেল একটা পৈশাচিক নৃশংসতা।

মিলিটারী পুলিশ ফায়ারিং করছে।

যুদ্ধ কি থামেনি? মহানগরীর বুকে এ তবে কিসের কোলাহল?

শান্তির প্রচেষ্টা এমনি করেই কি চিরদিন ব্যর্থ হবে বার বাব?

অন্ধকারে খোলা জানালা-পথে দৃষ্টিপাত করে উৎকণ্ঠিত সতী বললে: মিলিটারী পুলিশ ফায়ার করছে। মহানগরী তো নয়, যেন যুদ্ধের ফ্রন্ট্ লাইন।

সাম্রাজ্যবাদের শেষ মরণ-কামড়।

: ষোলই আগস্টের আর কত দেরি, সতী?

: দেরি আছে।

সন্ধ্যা থেকেই পিসিমা বকে চলেছেন আপন মনে: ওরে ওরা কি কোন দিন আপন হয়? হয় না, হয় না। ওদের জাতই আলাদা। দয়ামায়া কি ওদের প্রাণে আছে? দেড় বছরের খোকনকে ফেলে সেই যে চলে গেল!···

সতী বিনয়কে নিয়ে পুরী চলেছে, ব্যাপারটা পিসিমার একেবারেই মনঃপুত হয়নি। এ কিছুতেই হতে পারে না। কথাটা তাঁর কানে যেতেই প্রতিবাদ করেছেন: ধর্ম নেই? লোকে শুনলে বলবেই বা কি! গায়ে যে থুতু দেবে, আবাগী!

সতী বলেছে: সে থুতু আমার গায়ে বসবে না, পিসি, ভয় নেই—পিছলে পড়ে যাবে।

: ওলো অত অহংকার ভাল না। পিসি ঝংকার দিয়ে ওঠেন।

: আমার মনে যেখানে কোন গ্লানি নেই, সেখানে ধর্মের ও সমাজের খোলসটাকে নিয়ে আর যে-ই পারুক আমি আত্মনিগ্রহ সইতে পারবো না। ভগবান—যাঁর চোখে কোন-কিছুই গোপন থাকে না, তিনি তাহলে আমায় কিছুতেই ক্ষমা করবেন না।

: বীরু! তুইও কি চুপ করেই থাকবি?

পিসি বোধ হয় সতীর সঙ্গে তর্কে পরাজিত হয়েই আমার কক্ষে এসে প্রবেশ করলেন।

: আমি? আমি কি বলব পিসি?

: মেয়েটা তাহলে এমনি করেই বাড়ি ছেড়ে চলে যাবে? দাঁড়িয়ে দাঁড়িয়ে তাই তুই দেখবি? একটা কথাও তুই বলবি নে?

: যে যাবার জন্যে পা বাড়িয়েই আছে, তাকে তুমি আটকাবে কেমন করে, পিসি? তা ছাড়া তার বয়স হয়েছে, নিজের ভালমন্দ বোঝবার মত ক্ষমতাও হয়েছে।

: বীরু, অবুঝ হোস্ নে। বোনকে বুঝিয়ে বল বাবা—এতে মঙ্গল নেই।

: মিথ্যে তুমি ভাবনা করছো, পিসি! সতীকে তুমিও জান, আমিও জানি। নিন্দাগ্লানির স্পর্শের সে বাইরে। ৩২ বছর বয়স পর্যন্ত যদি সে তোমাদের সমাজ ও ধর্মকে বাঁচিয়ে চলে আসতে পেরে থাকে, তবে জীবনের বাকী কটা দিনও তার আটকাবে না।

যুগ এগিয়ে চলেছে। যুগের ভাঙাগড়ার মধ্যে দিয়ে সমাজ, ধর্ম আর কৃষ্টিও এগিয়ে চলেছে।

নূতন যুগের নূতন পৃথিবী আবার ঘূর্ণ্যমান নীহারিকার মধ্যে ভ্রূণের আকারে জন্ম নেবে। এবার আর হয়ত সূর্যের অগ্নিপিণ্ড হ'তে বিচ্যুত হয়ে নয়—নিজের সত্তায়, নিজের গৌরবে, নিজস্ব বাষ্পীয় তরঙ্গাঘাতে। মহাজলধির মধ্যে দেখা দেবে আবার সাগুদানার মত প্রথম প্রাণস্পন্দন, ধরণীর গর্ভে পলিমাটির নরম আস্তরণের অনেক তলায় কোন অন্ধকারে জারকরস সঞ্চিত হচ্ছে। কিন্তু পুরাতন অতীত, আজ যার কঙ্কালস্তূপের 'পরে ধীরে ধীরে নব চেতনার প্রেরণায় উদ্বুদ্ধ নূতন পৃথিবীর স্পন্দন শুনছি, সেই অতীত! তাকে কি ভুলতে পারবো? ধনিক রাজ্যলোভীদের সুতীব্র নখরাঘাতে ক্ষতবিক্ষত রক্তাক্ত পৃথিবী! বৈষম্য নয় এবার আর, এবারে সাম্য!...তোমার আমার, আর দশ জনের পেতে হবে সমান অধিকার। তোমার রক্ত-জল-করা লাঙ্গলের ফলায় দীর্ণ ধরিত্রী মুঠো মুঠো করে সোনার ফসল তোমায় দিয়েছে, সেই ফসলের প্রতিটি শস্য এবারে সমান ভাগে ভাগ হবে। জমির মালিকানাস্বত্বের দাবীতে আজ আর তোমার শ্রমকে, তোমার রৌদ্র-বৃষ্টি-জলে সিক্ত দিনগুলিকে অস্বীকার করা চলবে না। চলবে না আর সোনার প্রাসাদের লৌহফটকের সম্মুখে ভিক্ষুকের একমুষ্টি ক্ষুধার তণ্ডুল-ভিক্ষাকে অস্বীকার করা।

তীক্ষ্ণ শাবল-কাস্তে-লাঙ্গলের আঘাতে ফেনিল সুরার বেলোয়ারী পাত্র ভেঙে চুরমার হয়ে ছড়িয়ে পড়বে!

তাই—তাইতো যারা বারে বারে ডাক দিয়ে গেল তাদের স্মরণ করি।

স্বপ্নের মত কালের খেয়াতরী বেয়ে চলেছি কালসমুদ্রের তরঙ্গ-বিক্ষুব্ধ স্রোতে: উর্বরা ভারতের সোনার মাটি, ফুটে উঠছে তার ওপরে একটি দু'টি করে ভুঁইচাঁপা, তবে স্বাভাবিক রঙে নয়, রক্তের মত লাল আভায়।

কিন্তু কে ছিঁড়ে উপড়ে ফেললে নির্মম হাতে সেই ভুঁইচাঁপাগুলিকে?

ক্রমবর্ধমান ব্রিটিশ শক্তির চক্রের ঘর্ষণে মুক্তির অশ্রুত আর্তনাদ:

'এই চিরপেষণ-যন্ত্রণা, ধূলিতলে
এই নিত্য অবনতি দণ্ডে পলে পলে,
এই আত্ম-অবমান, অন্তরে বাহিরে
এই দাসত্বের রজ্জু, ত্রস্ত নতশিরে—'

দেখছি সেই রাজপুতবীর পৃথ্বীনারায়ণকে। ১৮৬৮ খৃষ্টাব্দে সেজেছে তার অধীনে হাজারে হাজারে গুর্খা সৈন্য। নেপাল রাজ্য অধিকৃত। দুর্ধর্ষ সেই গুর্খা সৈন্য এগিয়ে এসেছে বৃটিশ ভারতের সীমান্ত পর্যন্ত। লর্ড মিণ্টো ও লর্ড হেস্টিংসের প্রেরিত নেপাল সরকারের নিকট প্রতিবাদ ব্যর্থ হয়েছে, উপায়ান্তর নেই, ইংরাজ-সেনাপতি যুদ্ধ করেছেন। দিনের পর দিন ইংরাজ ও গুর্খা সৈন্যে যুদ্ধ চলল। দুর্ভেদ্য পর্বতের মত ইংরাজ-সেনাপতি জেনারেল জিলেসপাই কলঙ্গায় পরাজিত হয়ে মৃত্যুর কোলে ঢলে পড়ল। ইংরাজের রক্তপাত!

আবার হেস্টিংসের চিৎকার শোনা গেল : দাও, কামান দেগে পর্বত সব গ‍ুঁড়ো করে ধ‍ুলোর মত উড়িয়ে দাও, দেখি কত শক্তি ধরে ঐ পর্বতবাসী গ‍ুর্খাদল।

পার্বত্য ভূমি রক্তে লাল হয়ে উঠল। ব্রিটিশের কামানের ধোঁয়ায়, বার‍ুদের গন্ধে চারিদিক আবার বিষাক্ত হয়ে উঠেছে।

মলবাও দ‍ুর্গ ব‍ুঝি যায় যায়।

১৮১৬ খ‍ৃষ্টাব্দে বীর গ‍ুর্খা সেনাপতি অমর সিং থাপা শেষবারের মত মরণপণে য‍ুদ্ধ করে চলেছে, হয় ম‍ুক্তি নয় শির।

ম‍ুক্তি তার মিলল না, শির দিয়ে শহীদ ম‍ুক্তির ম‍ূল্য দিয়ে গেল।

মালবাওয়ের বিজয়-বৈজয়ন্তী ধ‍ুলোয় ল‍ুণ্ঠিত হলো। সগোলির সন্ধিপত্র স্বাক্ষরিত হলো আবার।

দ‍ুলছে অতীতের যবনিকা : ব্যর্থ হ'চ্ছে ভারতের খণ্ড খণ্ড স্বাধীনতা-স্বপ্ন! ১৮২৪ খ‍ৃঃ—সাহারানপ‍ুর, দিল্লী, মীরাট, ম‍ুরাদাবাদ চিৎকার করে ডাক দিয়ে বলে গেল :

Down with English—ইংরেজ রাজত্বের শেষ হয়েছে, ইংরাজ ধ্বংস হোক্।

১৮২৬-২৭ খ‍ৃঃ—আবার রামোশিদের বিক্ষোভ, উমাজী নায়েক এবারে এগিয়ে এসেছেন। প‍ুনায় জন-জাগরণ!

ভুলিনি তোমায় মহারাজ শিবাজী!

বিক্ষোভের বীজ ক্রমে ছড়িয়ে পড়েছে ভারতের মাটিতে সর্বত্র।

১৮৩১ খ‍ৃঃ—সে বিক্ষোভের অগ্নিকুণ্ড হতে ঊর্ধ্বে উঠে এল আর একটি শিখা।

বিহারের চিরশান্ত কোল, তাদের ব‍ুকে জেগেছে নবচেতনার সাড়া। কিন্তু তাদেরও কণ্ঠ টিপে ধরলে শ্বেতাঙ্গদের রক্তলোল‍ুপ বাঁকা নখর—হত্যা, অগ্নিদাহ! পাঁচ হাজার বর্গমাইল জ‍ুড়ে রচিত হলো এক বিরাট কবরখানা। আজও সে কবরের মাটির তলায় শহীদদের কঙ্কাল মাটির সঙ্গে মিশিয়ে যায়নি।

'পাঞ্জাব সিন্ধ‍ু গ‍ুজরাট মারহাঠা…'

সেই পাঞ্জাব :

'পঞ্চনদীর তীরে,
বেণী পাকাইয়া শিরে
দেখিতে দেখিতে গ‍ুর‍ুর মন্ত্রে
জাগিয়া উঠিল শিখ—
নির্মম নির্ভীক।'

বর্ষচক্র ঘ‍ুরে চলেছে : ১৮৩৯—কত দিনেরই বা কথা, মাত্র একশত আট বৎসর। পাঞ্জাব-কেশরী রণজিৎ সিংহের ম‍ৃত্যু, খড়্গ সিংহের সিংহাসন-লাভ।

অকর্মণ্য অলস ভীর‍ু খড়্গসিংহ। রণোন্মাদ দ‍ুর্দান্ত খালসা সৈন্য।

চারিদিকে বিশ‍ৃঙ্খল। ১৭৩৩—রণজিতের নাবালক প‍ুত্র দলীপ সিংহকে

সিংহাসনে বসানো হলো ; নাবালক রাজার অভিভাবিকা রণজিৎ-মহিষী রাণী ঝিন্দন। তেজসিংহ ও রাজা লালসিংহ রাজমাতাকে রাজ্যশাসন-ব্যাপারে পরামর্শ দিচ্ছেন।

রাণীমার মনে কিন্তু শান্তি নেই। সর্বদা সশঙ্কিতা। শয়নে স্বপনে জাগরণে শ্বেতাঙ্গ-বিভীষিকা। রক্তচোষা ইংরাজ তার শত বাহু মেলে তার বড় সাধের পাঞ্জাবকে গ্রাস করতে এগিয়ে আসছে ধীরে ধীরে, করাল কালদ্রংষ্টা-রেখার মত।

ঃ অনুমতি দিন রাণীমা ! এখনও সময় আছে, শ্বেতাঙ্গদের সমূলে ধ্বংস করে দিই। নইলে পাঞ্জাবকে আর রক্ষা করা বুঝি গেল না।

ঃ পারবে তোমরা তোমাদের দেশের মাটি হ'তে বিদেশীকে সমূলে উৎপাটিত করতে ?

ঃ পারবো মা ! পারবো।

ঃ জয় গুরুজির জয় !

হাজার হাজার খালসা সৈনিকের হাতে ঝিলিক দিয়ে উঠল তীক্ষ্ন খরসান। জয় গুরুজির জয় ! 'আগে কেবা প্রাণ করিবেক দান তারি লাগি তাড়াতাড়ি।'

খালসা সেনাপতি সর্দার তেজসিংহ ! রাজা লালসিংহ ! গোপনে গোপনে কিসের পরামর্শ করছো ! গোপনে ইংরাজ-শিবিরে কেন দূত প্রেরণ করছো !

ফিরোজপুরের যুদ্ধক্ষেত্র !

ইংরাজের যুদ্ধশিবিরে রাজা লালসিংহের দূত এলো। এজেন্ট ক্যাঃ নিকলসন সাদরে লালসিংহের দূতকে আহ্বান জানাল ঃ আসুন, আসুন !

ঃ সব ঠিক, নিশ্চিন্ত থাকুন। রাজা লালসিংহ তাঁর সমস্ত সৈন্যবাহিনী নিয়ে ফিরোজপুর ত্যাগ করবেন।

হলোও তাই, লালসিংহ তাঁর সৈন্যবাহিনী নিয়ে পলায়ন করলেন, এবং তারপর তেজসিংহ যখন পঁচিশ হাজার সৈন্য নিয়ে যুদ্ধক্ষেত্রে এলেন, সম্মুখে তাদের মুষ্টিমেয় পরিশ্রান্ত ইংরাজ-সৈন্য।

তারও সঙ্গে আগেই ইংরাজদের গোপন পরামর্শ হয়ে গেছে। অতএব ফিরোজপুর আর আক্রমণ করা হলো না।

লালসিংহ ও তেজসিংহের বিশ্বাসঘাতকতায় পাঞ্জাবের মাটি বিকিয়ে গেল।

৯ই মার্চ মিঁয়ামীর প্রশস্ত ক্ষেত্রে পাঞ্জাবের মৃত্যুপত্র রচিত হলো।

অপ্রাপ্তবয়স্ক কুমার দলীপসিংহের বয়ঃপ্রাপ্তি পর্যন্ত অর্থাৎ ১৮৫৪, ৪ঠা সেপ্টেম্বর, সন্ধির নিয়মানুসারে ব্রিটিশ রেসিডেণ্টের অধ্যক্ষতায় এক সভা নিযুক্ত হলো। পাঞ্জাবের রাজ্য-শাসনের ভার তাদেরই ওপরে হলো ন্যস্ত।

মহারাণী ঝিন্দন !

তাঁর মনে শান্তি নেই এতটুকুও। কে যেন বার বার অলক্ষ্যে তাঁর অন্তর-দুয়ারে আঘাত দিয়ে বলছে ঃ সাবধান ! অক্টোপাসের মত অষ্টবাহু বাড়িয়ে আসছে ইংরাজ !

রাণীর কপাল কুঁচকে উঠল।

ইংরাজের প্রতি একটা অপরিসীম ঘৃণায় নিশিদিন তাঁর অন্তর জ্বলতে লাগল।

অন্তরের সেই অগ্নি-আভা বাইরেও বুঝি প্রকাশ পেল।

সহসা একদিন ঝিন্দনের ভ্রাতা রেসিডেন্টের এক আদেশপত্র নিয়ে রাজ-অন্তঃপুরে এসে দেখা দিলেন।

কি সংবাদ!

অযোধ্যা হতে মা-জননী জানকীর বিসর্জন।

পাঞ্জাব-লক্ষ্মীর প্রতি নির্দেশ হয়েছে—চিরনির্বাসন-দণ্ডাজ্ঞা।

নির্ভীক বীরজায়া অটল তেজস্বিতার সঙ্গে বিনা আইনে, বিনা বিচারে কেবলমাত্র ইংরাজ-প্রতিনিধির সন্দেহের জন্য নির্বাসন-দণ্ডাজ্ঞা মেনে নিতে বাধ্য হলেন।

রাজলক্ষ্মী পাঞ্জাবের রাজপ্রাসাদ ও প্রিয়পুত্র দলীপকে ছেড়ে মুসলমান অধিবাসীগণে পরিবেষ্টিত নির্জন শেখপুরের এক কদর্য গৃহে বন্দিনী হলেন।

কিন্তু এত করেও পাঞ্জাব রেসিডেন্টের মনঃপুত হলো না। শেখপুর নয়, দূরে আরো দূরে, পাঞ্জাবের বাইরে রাণী ঝিন্দনকে সরাতে হবে।

এদিকে পাঞ্জাবের সঙ্গে সঙ্গে মুলতানের মাটিতেও রক্তবীজ ছড়ানো হলো।

চারিদিকে ব্রিটিশের আধিপত্য ও অন্যায় জুলুম।

১৮৪৪ খৃষ্টাব্দে মুলতানের শাসনকর্তা সাবন মল্লর মৃত্যুর পর তদীয় পুত্র মুলরাজ দেওয়ানী-পদ পেয়েছেন।

লাহোর দরবার মুলরাজের কোষাগারে অনেক অর্থ আছে ভেবে মুলরাজের নিকট দেওয়ানী-পদের নজরানা স্বরূপ ৩০ লক্ষ টাকা চেয়ে পাঠিয়েছেন। লাহোর দরবারের মন্ত্রী রাজা লালসিংহ মিয়াঁমীর সন্ধির পর সৈন্য প্রেরণ করলেন মুলরাজের নিকট হতে সেই টাকা আদায় করতে।

মুলরাজের সৈন্যবাহিনীর মধ্যে সাজ সাজ রব পড়ে গেল।

ঝঙ্গে যুদ্ধ হলোঃ লালসিংহের সৈন্য-বাহিনী বিধ্বস্ত হয়ে পলায়ন করলো।

ইংরেজের করঘটিত ব্যাপারে ও লাহোর দরবারে আপীল করবার ব্যবস্থা থাকায় রাজ্যশাসন-ব্যাপারে মুলরাজের কোন সত্যিকারের ক্ষমতাই নেই শাসন-কর্তা হিসাবে। তার আইনের পরেও লাহোর দরবারের আইন চোখ রাঙাবে, এ অবস্থায় একমাত্র পন্থা হচ্ছে পদত্যাগপত্র দাখিল করা। দরবারও তাই চাইছিল, সাগ্রহে পদত্যাগপত্র তারা গ্রহণ করে সর্দার খাঁ সিংহকে রাজ্যে প্রতিষ্ঠিত করবার জন্য আদেশপত্র নিয়ে বানস আগ্নু ও লেঃ আণ্ডারসনের সঙ্গে পাঁচশত সিপাহী মুলতানের দিকে অগ্রসর হলো।

আসছে এগিয়ে সদলবলে সর্দার খাঁ সিংহ ব্রিটিশের সনন্দ নিয়ে।

* * *

সতী ও বিনয় কালই চলে যাবে।

দেশের মানুষ নতুন করে স্বপ্ন দেখছে নতুন করে ঘর বাঁধবার। সতীও

পুরাতন ঘর ছেড়ে চলেছে নতুন ভিটের সন্ধানে।

পিছু ডেকে তার অমঙ্গল করবো না।

আজ মা-বাবা বেঁচে থাকলে কি করতেন জানি না। পুরাতনকে আজ বর্জন করবার দিন এসেছে।

মাথার মধ্যে হাজারো চিন্তা একটার পর একটা ভিড় করছে এসে। পুরাতনকে আজ সত্যিই বিদায় নিতে হবে।

মুলতানের দুর্গদ্বারে বহুকণ্ঠের মিলিত শব্দ।

মুলরাজ দুর্গদ্বারে এসে দাঁড়িয়েছেন।

নিঃশব্দে দুর্গ সমর্পণের পর সর্দার খাঁ ও তার লোকেরা দুর্গ হ'তে প্রত্যাবর্তন করছেন। সহসা দুর্গ হতে বন্দুক গর্জে উঠল—দুম্ দুম্ দুড়ুম! মুলতানবাসীদের শান্ত বুকের মধ্যে যে আগুন ধিকি ধিকি জ্বলছিল, সহসা তা সহস্র লেলিহান শিখায় দুর্গপ্রাকার রাঙিয়ে তুলল।

সর্দার খাঁর সঙ্গে আগত ইংরেজ কর্মচারীরা বন্দুকের গুলিতে আহত, রক্তাক্ত দেহে মাটিতে লুটিয়ে পড়ল।

মুলরাজ কোন প্রতিবাদ না করে অশ্বের গতিবেগ বাড়িয়ে দিলেন নিজ উদ্যানবাটীর দিকে।

রাত্রি প্রভাত হলো।

দুর্গে মুলতান সৈনিকদের চলেছে রণসজ্জা, এ অত্যাচার তারা সইবে না। বিদেশীকে তারা নিজ গৃহে অনধিকার প্রবেশ করতে দেবে না।

সমস্ত দিন ধরে দুর্গে চলল বীর সৈনিকদের রণসজ্জা। চলল পরামর্শ। ক্রমে দিনমণি অস্ত গেলেন।

রাত্রি গভীর। বিশ্বচরাচর নিশীথের শান্তিময় ক্রোড়ে নিদ্রামগ্ন।

ইংরাজ-শিবিরে আহত আগ্নু ও আণ্ডার্সন!

সহসা এমন সময়ে অতর্কিতে ইংরাজ-শিবির মুলতানের সৈনিকদের দ্বারা অবরুদ্ধ হলো।

রণোন্মত্ত সৈনিকেরা এতদিনের পুঞ্জীভূত ঘৃণার শোধ নিল আহত আগ্নু ও আণ্ডার্সনকে সঙ্গীনের খোঁচায় ক্ষতবিক্ষত করে।

এবারে স্বয়ং মুলরাজ আর স্থির না থেকে সৈন্যদের অগ্রভাগে এসে নেতৃত্ব গ্রহণ করলেন।

মুলতানে জ্বলল যুদ্ধের আগুন।

ওদিকে পাঞ্জাবে বীর শিখ সৈনিকেরাও অত্যাচারে জর্জরিত হয়ে ইংরাজের সঙ্গে আবার সম্মুখ-সমরের জন্য প্রস্তুত হচ্ছে। পাঞ্জাবের রাজলক্ষ্মীকে শেখপুরে বন্দিনী করেও ইংরাজ রেসিডেণ্ট সন্তুষ্ট নয়।

একদা যিনি রাণীর গৌরবে রাজ-অন্তঃপুরে লক্ষ্মীস্বরূপা ছিলেন, আজ তিনি শেখপুরের এক কদর্য গৃহে ভাগ্যবিড়ম্বনায় ব্রিটিশের হীন চক্রান্তে শ্রীহীনা।

ঐশ্বর্যচ্যুতা রাজলক্ষ্মীর শেখপুরেও স্থান হলো না।

জন্মভূমি হ'তে জননীর নির্বাসন-দণ্ডলিপি স্বাক্ষরিত হয়ে এলো স্বীয় গর্ভজাত প্রিয় পুত্রের মোহরাঙ্কিত হয়ে।

শেখপুরের নির্জন কুটীরদ্বারে ব্রিটিশ সৈনিকের করাঘাত শোনা গেল। অশ্রুসজল চোখে রাণী আবার নির্বাসন-দণ্ডাজ্ঞা মাথা পেতে নিলেন। প্রথমে ফিরোজপুর, সেখান হতে বারাণসীতে পাঞ্জাব-লক্ষ্মী নির্বাসিতা হলেন। প্রহরী নিযুক্ত হলো—জর্জ ম্যাক্‌গ্রেগার নামে একজন ব্রিটিশ সৈনিক পুরুষ। এত বড় অন্যায় ও অত্যাচারের বিরুদ্ধে সেদিন পাঞ্জাবের একজন শিখ সৈনিকও প্রতিবাদ করলে না বটে, কিন্তু রুদ্ধ বিষসর্পের মত মনে মনে গর্জাতে লাগল। একদা গুরু গোবিন্দ সিংহ পাঞ্জাবের শিরায় শিরায় যে তেজ সংক্রামিত করে-ছিলেন, তারই অলৌকিক শক্তিতে খালসা বীরদের অসি-নির্মুক্ত তুষানল প্রচণ্ড হুতাশনে প্রজ্বলিত হয়ে উঠল।

বিদ্রোহী মুলতানের সঙ্গে পাঞ্জাবও গর্জন করে উঠল।

ইংরাজ সৈন্য মুলতানে এসে উপস্থিত হয়েছে।

৭ই সেপ্টেম্বর ইংরাজের কামান গর্জে উঠল।

দীর্ঘকাল ধরে যুদ্ধ চালিয়ে মুলরাজ ২২শে জানুয়ারী পরাভূত হলেন।

মুলতানের স্বাধীনতার স্বপ্ন ধূলিসাৎ হয়ে গেল।

শিখদের সঙ্গে ইংরাজের যুদ্ধ চলেছে।

চিলিয়ানবালায় শিখরা জয়ী হলো বটে, কিন্তু ১৮৫৯, ২১শে ফেব্রুয়ারী গুজরাটের যুদ্ধে শিখরা পরাজিত হলো।

১৪ই মার্চ শিখ-নেতারা আত্মসমর্পণ করলেন ব্রিটিশের কাছে :

'আমরা আমাদের স্বদেশের জন্য যুদ্ধ করেছি। ভাগ্যক্রমে আজ আমরা পরাজিত। আমরা যা করেছি তার জন্য এতটুকু অনুতপ্ত বা দুঃখিত নই। আজ যা করেছি, ক্ষমতা থাকলে কালও আবার তা করবো।' বলতে বলতে বীর শিখ সেনাপতিরা একে একে আপনাদের অস্ত্র ভূমিতে নামিয়ে রাখলেন।

৩০শে মার্চ ব্রিটিশের বিজয়ঘোষণা জানিয়ে দিল : রণজিতের দুর্ভেদ্য দুর্গে ব্রিটিশ পতাকা উড্ডীন।

জগৎপ্রসিদ্ধ কহীনুর-মণি যা একদা মহারাজ রণজিৎ অতি গৌরবে বাহুতে ধারণ করতেন, সেও ব্রিটিশের করায়ত্ত হলো।

কহীনুর !…জগতের সেরা মণি কহীনুর।

মনে পড়ছে কোন্ এক ব্রিটিশ রাজ-প্রতিনিধি রণজিৎকে জিজ্ঞাসা করেছিল : মহারাজ, যে মহামূল্য মণিটি আপনি আপনার বাহুতে ধারণ করেছেন, তার দাম কত হবে ?

মৃদু হেসে পাঞ্জাব-কেশরী বললেন : ইস্‌কো কিম্মৎ পাঁচ জুতি।

দামী কথা বটে !

কারণ যখন যে মণিটির অধিকারী হয়েছেন, তিনিই পূর্বাধিকারীর নিকট হতে স্বীয় বাহুবলেই ছিনিয়ে নিয়েছেন। বীরভোগ্যা বসুন্ধরা। তা এ তো

সামান্য একটি মণি।

গোলকুণ্ডার মাটির অন্ধকারে ছিল মণিটা। প্রথম মণিটি সেখান হ'তে পাওয়ার পর মহারাজ কর্ণের কর্ণভূষণ হলো। কর্ণের পর মণিটি শিরোভূষণ হলো উজ্জয়িনীরাজের। চতুর্দশ শতাব্দীতে আলাউদ্দীন যখন মালবদেশ অধিকার করলেন, তখন মণিটি হলো তার অঙ্গভূষণ; কালচক্র ঘুরে চলে। পাঠান রাজত্বের ধ্বংসের মাটিতে মুঘলশক্তি দেখা দিল, মণি এলো মুঘল সম্রাটের অধিকারে।

ঝড়ের বেগে নাদির শাহ ইতিহাসের পটভূমিকায় এসে দেখা দিল। পরাজিত মুঘল-সম্রাট মহম্মদ শাহের নিকট হতে মণিটি এলো নাদির শাহের হাতে। নাদিরকে হত্যা করে কাবুলের আহম্মদ শাহ ছিনিয়ে নিলেন মণিটি। আহম্মদ শাহের মৃত্যুর পর মণিটি এলো তাঁর পুত্র শাহ সুজার হাতে। শাহ্ সুজাকে পরাজিত করে পাঞ্জাবকেশরী রণজিৎ বাহুতে ধারণ করলেন সেই মণি।

সেই মণি আজ পাঞ্জাবের পতনের সঙ্গে সঙ্গে গেল শ্বেতাঙ্গদের কবলে। বহু-মানে ইংলণ্ডেশ্বরী সেই মণি শিরোভূষণ করে নিলেন—পাঁচ জুতির বিনিময়ে।

ভারতবাসী নিশ্চয়ই সেই মণির কথা ভোলেনি।

তাদের নির্বাসিত রত্নটিকে নিশ্চয়ই আবার ফিরিয়ে নিয়ে আসবে।

রক্তরাঙা পাঞ্জাবের বুকে ব্রিটিশের ঝাণ্ডা উড়ছে।

রাজ্যচ্যুত দলীপের বয়স মাত্র এগার বৎসর। তার বাসস্থান এখন আর পাঞ্জাবের রাজপ্রাসাদে নয়—ফতেগড়ে।

রাজ্যচ্যুত ভাগ্যবিড়ম্বিত পাঞ্জাবের অধীশ্বরের উপরে ইংরাজদের একটা কর্তব্য আছে তো। স্যার জন লজিন নামে এক ইংরাজ মহাত্মা তাঁকে শিক্ষা দিতে এলেন। শিক্ষা পূর্ণ হলো; পাঞ্জাব-কেশরীর পুত্র স্বীয় ধর্ম ত্যাগ করে খৃষ্টধর্ম গ্রহণ করলেন। পরের বছরই স্বীয় জন্মভূমি হতে কৌশলে বিতাড়িত হয়ে সাত সমুদ্র তের নদী পার হয়ে ইংলণ্ডে চলে গেলেন।

অভাগিনী নির্বাসিতা জননী যখন সে সংবাদ শুনলেন, স্থির থাকতে পারলেন না। তাঁকেও ছুটে যেতে হলো প্রিয় পুত্রের পাশে।

তারপর?

যে তেজোদৃপ্তা মহীয়সী নারীর জন্য একদা প্রভুভক্ত খালসা সৈন্যরা তরবারি হাতে অনল-যজ্ঞে ঝাঁপিয়ে পড়েছিল, আজ সেই হৃতসর্বস্ব পাঞ্জাবের রাজলক্ষ্মী, পাঞ্জাবকেশরীর প্রিয়তমা, বারিধিবেষ্টিত, অপরিচিত, স্বজন-পরিত্যক্ত, অজ্ঞাত নির্জন স্থানে কাল-সাগরের অনন্ত স্রোতে নিঃশেষে হারিয়ে গেলেন। আর দলীপ? প্রতিনিয়ত জন্মভূমির ডাক তাঁর দু'কান ভরে বাজছিল।

"প্রিয়তম স্বদেশীয়গণ,

* * * আমার ইচ্ছা না থাকলেও আমি সদ্গুরুর ইচ্ছায় ইংলণ্ড ত্যাগ করে আবার ভারতে গিয়ে সামান্য ভাবে বাস করবো। * * খালসাগণ! আমি আমার পূর্বপুরুষদের ধর্ম ত্যাগ করে পরধর্ম গ্রহণ করার জন্যে

আপনাদের নিকট ক্ষমাপ্রার্থনা করছি। কিন্তু আমি যখন খৃষ্টধর্মে দীক্ষিত হই তখন আমার বয়স বড় অল্প ছিল। আমি বোম্বাই এ পৌঁছেই শিখধর্ম গ্রহণ করবো।* * বাবা নানকের অনুশাসন অনুসারে চলবো এবং গুরু-গোবিন্দ সিংহের আদেশ পালন করবো।* * ভারতসম্রাজ্ঞীর প্রতি আমার যে প্রগাঢ় ভক্তি আছে, তার সমুচিত পুরস্কার পেয়েছি। সদ্‌গুরুর ইচ্ছা পূর্ণ হউক। ওয়া গুরুজীকি ফতে।

প্রিয়তম স্বদেশীয়গণ,

আমি আপনাদের রক্তমাংসের দলীপ সিংহ।"

কিন্তু ইংরাজের শ্যেনদৃষ্টি এড়িয়ে দলীপের স্বদেশবাসীর প্রতি শেষ চিঠিখানা যেতে পারলে না।

পরবাসী বহুকাল পরে স্বদেশের দিকে পা বাড়িয়েছিলেন, আদন নগরে ইংরাজ তার গতিরোধ করলে।

হতভাগ্য মুকুটহীন স্বধর্মভ্রষ্ট পাঞ্জাবের অধীশ্বরের জন্মভূমিতে আর প্রত্যাবর্তন করা হলো না। প্যারী নগরীর মাটিতে শেষ নিঃশ্বাস নিলেন।

দিন যায়। কারও জন্যই বসে থাকে না।

রণজিতের শাসিত শিখগণ ধীরে ধীরে একে একে ব্রিটিশের পতাকাতলে এসে জড়ো হচ্ছে।

যে সমস্ত পরাক্রান্ত খালসা সৈন্য একদা ব্রিটিশ গভর্ণমেণ্টকে শংকাকুল করে তুলেছিল, যে দুর্ধর্ষ জাতি একদিন অদম্য তেজ, অবিচলিত সাহস, অক্লান্ত অধ্যবসায়ে গুরুগোবিন্দের মহামন্ত্রে উজ্জীবিত হয়ে বীরেন্দ্র-সমাজে বরণীয় হয়ে উঠেছিল, যাদের তুর্যনিনাদে একদিন পঞ্চনদ সচকিত হয়ে উঠেছে, যাদের উন্মুক্ত খরসানমুখে একদিন পরাক্রান্ত ব্রিটিশ সৈন্য বার বার পরাজিত ও বিধ্বস্ত হয়ে পালাবার পথ খুঁজে পায়নি, আজ তারাই ব্রিটিশের পতাকাবাহী, ব্রিটিশের অধীনে শিখ-বাহিনী।

লর্ড ডালহৌসীর ক্ষুধা কিন্তু তবু মিটল না।

দেখতে পাচ্ছি তার ক্ষুধা-লোলুপ দৃষ্টি ভিন্ন পথে প্রবাহিত হচ্ছে।

এবার আর সম্মুখ-সমরে নয়। অতীব হীন চক্রান্তজালে সে মুখব্যাদান করছে।

দুরাত্মার ছলের অভাব হয় না।

আবহমান কাল হতে ভারতে হিন্দুদের ঔরসজাত পুত্রের অভাব হলে অনেকেই দত্তক পুত্র গ্রহণ করে পুত্রসাধ মিটিয়েছে। হিন্দু-আইনানুযায়ী সেই দত্তক পুত্রই হয় পিতার সম্পত্তির ন্যায়সঙ্গত উত্তরাধিকারী পরবর্তীকালে। কিন্তু সহসা লর্ড ডালহৌসির অপূর্ব পরিকল্পনায় স্থির হয়ে গেল—দত্তক পুত্র ব্রিটিশ আইনে সিদ্ধ নয়।

যেহেতু তাদের নিজস্ব আইনানুযায়ী এ দেশের সকলকে চলতে হবে, সেই হেতুই যে সমস্ত রাজ্য সর্বোপরিতন ব্রিটিশ-শক্তির আশ্রিত, সেই সমস্ত রাজ্যের অধিপতিদের ঔরসজাত পুত্রের অভাব হলে, তারা যে সমস্ত দত্তক পুত্র গ্রহণ

করবেন, সেই দত্তক পুত্রের গ্রহণ-ব্যাপার ব্রিটিশ-প্রভুর অনুমোদিত না হলে, তাদের রাজ্য ব্রিটিশরাজের অধীনে যাবে।

এবারে আর আগ্নেয় অস্ত্র নয়, সূক্ষ্ম নীতির দোহাই দিয়ে জবরদস্তি! নীতিবিশারদ শ্বেতাঙ্গ জাতি দীর্ঘ পৌনে দুই শত বৎসর ধরে নীতির লৌহ-শৃংখল দিয়ে আষ্টেপৃষ্ঠে বেঁধেছে ভারতে।

যাহোক।

ব্রিটিশের বিজয়পতাকা উড়ছে সেতারায়, ঝাঁসীতে।

সেতারা! প্রসন্নসলিলা কৃষ্ণার জলপ্রপাত-বিধৌত মহাবলেশ্বর পর্বতমালার শীতল ছায়ায় যেন নিদ্রাভিভূত সেতারা: যে স্বাধীনতাকামী মুক্তিযজ্ঞের শহীদের মাতৃভূমির শৃংখলপাশ মোচনের অসীম পরাক্রম, তেজোদৃপ্ত গরিমা, অতুল্য বীরত্ব একদা ভারতে দুর্দান্ত মুঘল-শক্তিকে কম্পিত ও বিধ্বস্ত করে তুলেছিল, একদা যার সুতীক্ষ্ম অসিমুখে হিমালয় হ'তে সুদূর কুমারিকা পর্যন্ত ঝলকিত হয়ে উঠেছিল, সেই হিন্দুকুলগৌরব মহাপরাক্রান্ত শিবাজীর প্রিয়তম স্থান সেতারা।

সেই শিবাজীরই বংশধর প্রতাপসিংহ আজ সেতারার গদিতে অধিষ্ঠিত—কিন্তু ব্রিটিশের ভয়ে কম্পমান।

১৮১৯এর সন্ধিশর্ত ইংরাজ বাহাদুর আজ আর মেনে নিতে রাজী নয়, তার বিরুদ্ধে অভিযোগ আছে।

অভিযোগ! অভিযোগ! কত অভিযোগ! সিরাজের বিরুদ্ধে অভিযোগ, মীরকাশিমের বিরুদ্ধে অভিযোগ, মহারাজ নন্দকুমারের বিরুদ্ধে অভিযোগ!

গোয়ার পর্তুগীজ গভর্ণমেণ্টের সঙ্গে ব্রিটিশের বিরুদ্ধে ষড়যন্ত্রের অভিযোগে, প্রতাপসিংহ তুমি দোষী বই কি! প্রভুশক্তির বিরুদ্ধে ষড়যন্ত্র!

প্রতাপসিংহ: কিন্তু বিশ্বাস করো তোমাদের বিরুদ্ধে আমি কোন ষড়যন্ত্রই করিনি। আজ দীর্ঘ বিশ বৎসর তোমাদের সঙ্গে সৌহার্দ্যসূত্রে আমি আবদ্ধ। তোমাদের এই দীর্ঘকাল ধরে কত সাহায্য করেছি। তোমরা পরদেশী, তবু তোমাদের সাহায্য করতে কোনদিন এতটুকু কার্পণ্য করিনি, এই কি তার পুরস্কার! বিনা বিচারে, বিনা আইনে আজ তোমরা আমাকে আমার পূর্ব-পুরুষের রাজ্য হতে বিতাড়িত করতে চাও!

আইন! বিচার! আইন আবার কি? বিচারই বা কি? তোমার যাওয়া প্রয়োজন—সেই তো আমাদের আইন! সেই তো আমাদের বিচার!

রাত্রি গভীর।

ব্রিটিশের সৈন্যেরা এসে প্রতাপকে তো বন্দী করলে।

নগর হ'তে কয়েক মাইল দূরে একটা অন্ধকার পশু রাখার কুটীরের মধ্যে প্রতাপসিংহকে এনে বন্দী করে রাখা হলো। চারিদিকে ব্রিটিশের কড়া পাহারা।

ওদিকে ব্রিটিশ সৈন্যরা নগর অবরোধ করে রাজপ্রাসাদ অধিকার করেছে। প্রতাপের ধনাগার লুণ্ঠন চলছে।

কিন্তু সেতারার গদিতে একজনকে বসানোই চাই !

একজন মীরজাফরের প্রয়োজন।

প্রতাপের ভ্রাতা আপা সাহেব পেশবা বাজীরাওয়ের হাতে বন্দী। তাকে এনে সেতারার গদিতে বসাও।

সিংহাসনচ্যুত, স্বীয় জন্মভূমি হতে বিতাড়িত সুদূর বারাণসীতে অশ্রুমোচন করছেন শিবাজীর বংশধর প্রতাপ।

ইংরাজের তাঁবেদারী সিংহাসনে আরোহণের রাজকীয় অনুষ্ঠান নির্বিঘ্নে সম্পন্ন হলো সেতারায়।

সতী আর বিনয়ের যাবার সময় হয়েছে।

দুয়ারে প্রস্তুত গাড়ি।

যাওয়ার আগে সতী পিসিমাকে প্রণাম করতে গিয়েছিল, কিন্তু পিসিমা মুখ গম্ভীর করে চুপ করে রইলেন।

একটি আশীর্বাণীও তাঁর দৃঢ়বন্ধ ওষ্ঠ হতে বের হলো না।

ঃ দাদা।···

ঃ কে, সতী ? আয় ! তোদের ট্রেনের সময় হয়েছে, না ?

ঃ দাদা, একটা অনুরোধ আমি করবো।

ঃ অত কিন্তু করছিস কেন ? বল না।

ঃ আমাদের সঙ্গে স্টেশনে যাবে ?

ঃ আমার যাওয়ার কি একান্তই দরকার, ভাই !

সতীর মুখের দিকে তাকালাম। মুখখানি যেন কেমন শুক্‌নো শুক্‌নো লাগছে।

চোখের পাতাদুটো যেন কেমন ভারী ভারী মনে হচ্ছে। সতী কি কাঁদছিল নাকি ! সাধারণ একখানি গেরুয়া রং-এর শাড়ি পরিধানে।

মাথার রুক্ষ চুল বিস্রস্ত। হাতে একগাছি করে সরু সোনার চুড়ি।

বাইরে পৃথিবীর বুকে সন্ধ্যার ম্লান ছায়া নেমে আসছে।

ঃ তুই একটু অপেক্ষা কর ভাই, আমি স্নানটা সেরে তৈরী হয়ে নিচ্ছি।

ঝড়ের মত মাস্টারদা এসে ঘরে প্রবেশ করলেন।

'গ্রামে গ্রামে সেই বার্তা রটি গেল ক্রমে
মৈত্রমহাশয় যাবে সাগরসঙ্গমে—'

পরক্ষণেই দণ্ডায়মান সতীর দিকে দৃষ্টি পড়তেই বলে ওঠেন ঃ এ কি, এখনো প্রস্তুত হওনি, সতী ? পুরীর গাড়ী ছাড়বার তো আর বেশী দেরি নেই। আমি কোথায় ছুটতে ছুটতে এলাম—তোমাদের যাত্রাপথে শুভেচ্ছা জানাতে ! চল চল ! শুভস্য শীঘ্রম্‌ ! শুভকাজে বিলম্ব বিধেয় নয়।

ঃ ভাবছিলাম যাওয়ার আগে আপনার সঙ্গে দেখা হলো না, দাদা। আপনার পায়ের ধুলো নেওয়া হল না।

ঃ না না, পায়ের ধুলো নয়। আর নত হওয়া নয়। মেরুদণ্ড সোজা

করে দাঁড়াতে হবে। ভাবীকালের অনাগত জননী! চেয়ে দেখি, দিগ্‌ভুজা নানা প্রহরণধারিণী শত্রুমর্দিনী মৃগেন্দ্রপৃষ্ঠ বিহারিণী, দক্ষিণে লক্ষ্মী ভাগ্যরূপিণী, বামে বাণী বিদ্যাবিজ্ঞান-মূর্তিময়ী, সঙ্গে বলরূপী কার্তিকেয়, কার্যসিদ্ধরূপী গণেশ। বঙ্কিমের মত আমায় দিব্যচক্ষে দেখতে দাও—তোমাদের সর্ব নারীর মধ্যে সর্বকালের সেই সুবর্ণময়ী দেশপ্রতিমা।

সতীর দুই চক্ষুর প্রান্ত বেয়ে অবিরল ধারায় অশ্রু পড়ছে।

ঃ আশীর্বাদ করুন দাদা, তাই যেন পারি।

মাস্টারদা নীরবে শুধু সতীর পিঠে হাত বুলাতে লাগলেন।

আজকের মেয়ে সতীর অশ্রুমোচনের মধ্য দিয়ে আমি দেখছি সেতারার অশ্রুমোচন, ঝাঁসীর অশ্রুমোচন।

এক-একটি ফোঁটা অশ্রু ঝরে পড়ছে, আর তার মধ্যে সঞ্চিত হচ্ছে অত্যাসন্ন এক ভয়াবহ অগ্নিস্ফুলিঙ্গ!

সেই লক্ষ লক্ষ অগ্নিস্ফুলিঙ্গের রক্তরাঙা ইতিহাস।

১৮৪৮-এ অপুত্রক অবস্থায় আপা সাহেবের মৃত্যু হলো। এদিকে অপুত্রক রাজ্যচ্যুত নির্বাসিত প্রতাপ একটি দত্তক গ্রহণ করেছিলেন। কিন্তু ব্রিটিশ গভর্ণমেণ্ট অনুমোদন করলেন না তাঁর দত্তক-গ্রহণ!

সুতরাং…

তদানীন্তন গভর্ণর লর্ড ডালহৌসীর স্বাক্ষরিত মন্তব্য-লিপি পাঠ করছি ঃ সেতারারাজ কোন উত্তরাধিকারী না রেখে পরলোক গমন করায় উক্ত প্রদেশ ব্রিটিশরাজ্যের অন্তর্ভুক্ত করা হয়েছে।

১৮১৯-এর সন্ধি শর্তকে পদদলিত করে সেতারায় ব্রিটিশ পতাকা উড্ডীন হলো।

কুক্ষিগত সেতারা, এবারে ঝাঁসীর পালা।

ঝাঁসীর রাজপ্রাসাদ।

ব্রিটিশের এজেণ্ট বিধবা ঝাঁসীর রাণী লক্ষ্মীবাঈয়ের সঙ্গে দেখা করতে এসেছে। ঝাঁসী রাজ্যও তাদের চাই। কারণ ঝাঁসীরাজেরও কোন ঔরসজাত পুত্র নেই। দত্তক পুত্র তো আর গদিতে বসতে পারে না। সূক্ষ্ম পর্দার অন্তরালে লক্ষ্মীবাঈ দাঁড়িয়ে। বজ্রগম্ভীর স্বরে লক্ষ্মীর কণ্ঠ শোনা গেল—'মেরী ঝাঁসী দিউঙ্গী নেহি।'

মেরী ঝাঁসী দিউঙ্গী নেহি!

কে তুমি বীরজায়া বীরাঙ্গনা বীরেন্দ্র-নন্দিনী!…

* * *

সতী আর বিনয় চলে গেছে। একটু পরে মাস্টারদাও চলে গেলেন। পিসিমা বোধ হয় পুজোর ঘরে গিয়ে আহ্নিকে বসেছেন। এত বড় বাড়ীটা একেবারে নিঝুম।

কোথাও কোন সাড়াশব্দটি পর্যন্ত নেই। সতীর এই আকস্মিক ভাবে চলে যাওয়ার মধ্যে যেন কোথায় একটা বিরাট বেদনা মনের মধ্যে অনুভব করছি।

শেষ পর্যন্ত ওদের সঙ্গে স্টেশনে যেতে পারি নি।

রাত্রি আটটার মধ্যে 'কারফিউ', ফিরতে রাত্রি হলে মুস্কিল হবে।

সন্তু এসে জানাল : ভাত এখন খাবে কি?

: না রে, আমার ভাত ঢাকা দিয়ে রাখতে বল গে।

সন্তু চলে গেল।

লক্ষ্মীবাঈয়ের আপত্তি বন্যার জলে কুটোর মতই ভেসে গেল।

লর্ড ডালহৌসীর লালসার আগুনে ঝাঁসীকেও গ্রাস করল।

সেতারা গেল এবং ঝাঁসীও গেল বটে, কিন্তু ঝাঁসীর সেই সর্বনাশের ভিতর দিয়ে যে অগ্নিশিখা লক্ষ্মীর অন্তরে জ্বলে উঠল, কেউ কি সেদিন সে অগ্নিশিখার এতটুকু আভাসও পেয়েছিল!

১৮৫৪তে ভোঁসলা বংশীয়দের রাজ্যও উত্তরাধিকারীর অভাব দেখিয়ে কোম্পানীর কুক্ষিগত হলো।

কেরৌলী রাজ্যের দত্তক পুত্র ভরতপালের গদীর দাবীকেও যথাসময়ে কণ্ঠ টিপে কেরৌলী রাজ্য কোম্পানী অধিকার করে।

একদা মহীশূরাধিপতি টিপুকে বিধ্বস্ত করবার জন্য যে নিজাম বাহাদুর ইংরাজশক্তির পাশে এসে অনুগ্রহ লাভের আশায় দাঁড়িয়েছিল, এবারে সেই নিজামের ভাগ্যাকাশে কালো মেঘ ঘনিয়ে এল।

ঋণের দায়ে শস্যশালী বিস্তৃত ভুভাগ 'বেরার' ইংরাজের তুষ্টিসাধনে তুলে দিতে হলো।

বিশ্বাসঘাতকার যোগ্যতম পারিতোষিক।

সেতারা, ঝাঁসী, নাগপুর, কেরৌলী, বেরার—একে একে সব গেছে ব্রিটিশের হাতে; পুনা ছিল বাকী, পুনাও গেল।

বাজীরাওর মৃত্যুর পর তার জ্যেষ্ঠ দত্তকে পুত্র শ্রীমন্ত ধুন্ধুপন্থ নানা সাহেব যখন গদীতে উপবেশনে উদ্যত, এমন সময় বজ্রের মত ডালহৌসীর নির্দেশ এসে পৌছাল : পেশবা ৪৩ বৎসর কাল বার্ষিক ৮ লক্ষ টাকা বৃত্তি ভোগ করেছেন। তাকে কোনরূপ ব্যয়ভার বহন করতে হয় নি। তার কোন ঔরস-জাত পুত্রও বর্তমান নেই। মৃত্যুকালে তিনি আপনার পরিবারবর্গের জন্য ২৮ লক্ষ টাকার সম্পত্তি রেখে গেছেন।

এখন পেশবার যে সমস্ত আত্মীয়-স্বজন বর্তমান আছে, গভর্ণমেণ্টের বিবেচনা অনুসারে তাদের কোনরূপ দাবী নেই। গভর্ণমেণ্টের দয়ার উপরেও তারা কোনরূপ দাবী উপস্থিত করতে পারেন না, ইত্যাদি। নানা সাহেবের সকল আশাই ডালহৌসীর লেখনীর আঘাতে ধূলিসাৎ হলো।

রক্তবিপ্লবের আর একটি বীজ ভারতের মাটিতে রোপিত হলো!

ডালহৌসীর সাম্রাজ্য পত্তনের দুর্নিবার ক্ষুধা যখন দেশের পর দেশ অনায়াসেই গ্রাস করে চলেছে, তখন দেখতে পাচ্ছি বিপ্লবের মেঘ ঘনিয়ে আসছে সাঁওতাল পরগণার ভাগ্যাকাশে।

চির শান্তিপ্রিয় নিরীহ সাঁওতাল!

কিন্তু ইংরাজদের অত্যাচারের নির্মম রথচক্রের নিষ্পেষণে সেই নিরীহ শান্তিপ্রিয় সাঁওতালরাও একদিন বিক্ষুব্ধ চঞ্চল হয়ে ওঠে।

চারিদিকে শ্বেতাঙ্গ প্রভুদের অত্যাচার ও দমননীতি, অর্থাভাব, উপযুক্ত খাদ্যাভাব ক্রমে জনসাধারণেরও বুঝি সহ্যের সীমা অতিক্রম করে।

ধিকি ধিকি করে অসন্তোষের আগুন জ্বলতে জ্বলতে সহসা প্রচণ্ড লেলিহান শিখায় আকাশ লাল হয়ে ওঠে।

পঞ্চাশের মন্বন্তরের কথা কি ভারতবাসী কেউ ভুলেছে! ভুলেছে কি কেউ ব্রিটিশের সেই নির্লজ্জ উক্তি: যুদ্ধের দরুণ সাহায্য অসম্ভব!

কলকাতার রাস্তা ফুটপাথে অগণিত বুভুক্ষু নরনারী শিশু-যুবার কঙ্কালে ভরে উঠেছে।

শীর্ণ কঙ্কালসার বাহু প্রসারিত করে সেই ক্ষুধার কান্না: মাগো চারটি ভাত দে মা, একটু ফ্যান দে মা!...

ক্ষুধার জ্বালা বড় জ্বালা!

১৮৫৪-এ খাদ্য-সঙ্কটের কিছু উন্নতি হয়েছিল বটে সামান্য কয়েক দিনের জন্য, ঐ সময় দেশে ফসলও ভাল হয়েছিল। তাছাড়া সাঁওতালদের দেশে ঐ সময় দুই শত মাইল দীর্ঘ একটি রেল লাইনের পত্তন শুরু হয়। রেল লাইন তৈরীর কাজে ছেলে-বুড়ো সাঁওতালরা সকলেই কুলী-কামিনের কাজ পেল।

কিন্তু যে অসন্তোষের আগুন এতদিন ধরে ধিকি ধিকি করে জ্বলছিল অনির্বাণ, সহসা প্রচণ্ড লেলিহান শিখায় ঊর্ধমুখী হয়ে উঠল সে আগুন।

দিকে দিকে সেই লেলিহান শিখা ছড়িয়ে পড়ল। ১৮৫৫ খৃঃ কালো পাথরের নির্লিপ্ততা প্রচণ্ড আঘাতে ঝিলিক দিয়ে উঠল: ছিঁড়ে ফেল এ দাসত্বের লৌহ-শৃঙ্খল! সইব না এ অধীনতা! আমরা স্বাধীন। আমরা মুক্ত! মুক্তি-সংগ্রামে ৩০,০০০ হাজার সাঁওতাল শহীদ—বুকে তাদের স্বাধীনতার দুরন্ত আকাঙ্ক্ষা, হাতে আয়ুধ, দেশী সৈন্যের দেশীয় অস্ত্রে সুসজ্জিত হয়ে কলকাতা অভিমুখে তারা বিজয় অভিযান শুরু করলে।

কালো কুচকুচে মসৃণ পাথরের মত পেশল বলিষ্ঠ দেহ। প্রতিটি মাংসপেশী প্রখর শক্তিমদিরায় ভরপুর, হাতে তীক্ষ্ন বর্শা, পৃষ্ঠে তীরধনু নবোদিত সূর্য-কিরণে ঝিলিক হানছে।

মৃত্যুঞ্জয়ী মুক্তিকামী!

অশিক্ষিত সাঁওতাল, তবু পরাধীনতার গ্লানি তারা সইতে চায় নি।

দ্রুত সেই সংবাদ কলকাতায় কোম্পানীর বড়কর্তাদের নিকট গিয়ে পেঁছিল।

কলকাতা হতে দশ হাজার শিক্ষিত সুসজ্জিত সৈন্য কামান গোলাগুলি বন্দুক নিয়ে চলে এল মুক্তির আকাঙ্ক্ষাকে সমূলে উৎপাটিত করতে।

অবমানিত, পদদলিত, অত্যাচারে জর্জরিত মুক্তি সংগ্রামের সৈনিকের দল কাউকে সেদিন ক্ষমার চোখে দেখে নি। বিশেষ করে যেসব দেশের স্বজাতি-দ্রোহী ইংরাজ-পদলেহী ধনিক ও জমিদার গোষ্ঠী, যারা শ্বেতাঙ্গ বিদেশীর হাতে

হাত মিলিয়ে দেশের উপর, স্বজাতির উপর অত্যাচার চালাচ্ছিল, যেমন নারায়ণপুরের জমিদার, বিদ্রোহীরা তাকে ধরে প্রথমে তার পা দু'টো কেটে ফেলে বললে : এর দাম চার আনা। জঙ্ঘা দুটো কেটে বললে : এর দাম আট আনা। দুটি হাত কেটে ফেলে বললে : এর দাম বারো আনা। মাথা দেহচ্যুত করে বললে : এর দাম তুমি এতদিন ধরে যত অত্যাচার আমাদের ওপরে করেছো তারই শোধ হলো।

এদিকে দেখতে দেখতে সুসজ্জিত ইংরাজ-সৈন্য এসে গেছে। শুরু হলো দু'পক্ষে যুদ্ধ।

একদিকে হাজারে হাজারে দেশীয় অস্ত্রে সুসজ্জিত অশিক্ষিত সাঁওতাল, অন্যদিকে সুশিক্ষিত ব্রিটিশ-বাহিনী।

মুহুর্মুহু ইংরাজের কামান গর্জায়। অবিশ্রাম গোলাগুলি ছোটে।

রক্তে লাল হয়ে যায় নিষ্পাপ ধরণীর মাটি। কতক্ষণ যুঝবে তারা!

একে একে সাঁওতাল সৈনিকেরা মুক্তির পাষাণবেদী-মূলে প্রাণ দিতে লাগল সম্মুখ-সমরে!

কেউ এক পাও পিছিয়ে গেল না।

রণভূমি মৃতদেহে স্তূপাকার হ'য়ে উঠ্‌ল।

মুক্তির আকাঙ্ক্ষায় ভীরু যে প্রদীপশিখাটি জ্বলে উঠেছিল, ক্ষণিকের তরে নিভে গেল তা অকস্মাৎ মুহুর্মুহু অগ্নিগোলকের বিষাক্ত ফুৎকারে। শৃংখলিতা ভারতমাতা অশ্রুমোচন করলেন।

মীরজাফর, ইয়ার লতিফ্‌ প্রভৃতির রোপিত বিষের বীজ হতে যে ভারতের মাটিতে কাল অঙ্কুরোদগম হয়েছিল, শাখায় প্রশাখায় ক্রমেই তা শোষণে শোষণে ভারতের সোনার মাটি ঝাঁঝরা করে ফেলেছে। পলাশীর প্রান্তর হ'তে ক্রমে ভারতের সর্বত্র প্রসারিত হতে চলেছে সেই শোষণের মূল।

অযোধ্যা।...এবারে লর্ড ডালহৌসীর অযোধ্যা গ্রাসের ষড়যন্ত্র। ভারতে ইংরাজ শাসনে ডালহৌসীর তুলনা নেই। ১৮৫৬ খৃষ্টাব্দ এসে গেলো।

পাঞ্জাবকে গ্রাস করার সময় ডালহৌসী কারণ দেখাল : রাজদ্রোহিতা। ঝাঁসী, কেরোলী, নাগপুর গ্রাস করতে হলো, কারণ আইন-সঙ্গত উপযুক্ত উত্তরাধিকারী নেই।

কিন্তু অযোধ্যা! উপরিউক্ত দুয়ের কোন প্যাঁচেই তো ফাঁসানো যায় না।

তবে!

অতি প্রাচীনকাল হতেই অযোধ্যার অতুল বৈভবরাশি ইতিহাসে পরিকীর্তিত। ইতিহাস-বিশ্রুত অতুল বৈভবই হলো শেষ পর্যন্ত অযোধ্যার পতনের হেতু! তার সম্পত্তি-বাহুল্যই হলো সর্বনাশের প্রধানতম কারণ!

ডালহৌসীর বেলোয়ারী পেয়ালায় রঙিন সুরার বুদ্বুদগুলোয় প্রতিফলিত হচ্ছে অযোধ্যার হীরা-মণি-মাণিক্যের অগ্নিজ্যোতি!

লোভের আগুন শিরায় শিরায় বহে যায়।

দরায়ুস-দুহিতা যদি সুন্দরী না হতেন, তাহলে সেকেন্দর শাহের ধর্ম

ইতিহাসে বরণীয় হতো না। তেমনি অযোধ্যা যদি সুসমৃদ্ধ, সুব্যবস্থিত ও সর্বাংশে সৌভাগ্য-লক্ষ্মীর প্রিয়-নিকেতন না হতো, লর্ড ডালহৌসীর লেলিহান জিহ্বাও সেদিকে প্রসারিত হতো না।

মীরকাশিম যখন ইংরাজের সঙ্গে স্বজাতিদ্রোহীদের হীন চক্রান্তে পরাজিত ও মসনদ-চ্যুত হয়ে অযোধ্যার নবাব সুজাউদ্দৌলার আশ্রয়ে গিয়ে দাঁড়ালেন, নবাব মীরকাশিমকে আশ্রয় তো দিলেনই, ইংরাজদের বিরুদ্ধে সৈন্য সংগ্রহ করে যুদ্ধার্থে প্রস্তুত হলেন।

১৭৬৪, ২৩শে অক্টোবর বক্সারে যুদ্ধ হলো ; নবাব পরাজিত হয়ে ইংরাজের সঙ্গে সন্ধি করলেন।

সন্ধি হলো : শত্রুর আক্রমণ হতে মিত্ররাজ্য রক্ষা করতে ব্রিটিশ কোম্পানীর যে সমস্ত সৈন্য এবার হতে অযোধ্যায় থাকবে, নবাব প্রতিশ্রুতি দিলেন সেই সৈন্যবাহিনীর সমুদয় ব্যয়ভার স্বীয় ধনাগার হতে দেবেন। এ ছাড়া কোম্পানীকে ৫০ লক্ষ টাকা ঘুষ দিয়ে হঠকারিতার খেসারত দেবেন।

মূর্খ নবাব! ১৭৭২ অব্দে যখন মহীশূরাধিপতি হায়দার তাকে একখানা পত্র দিয়েছিলেন : নবাব, আপনি এত সৈন্য ও অধিক যুদ্ধোপকরণের অধীশ্বর হয়েও ইংরাজ-বণিকের অধীনতা স্বীকার করে নত হয়ে আছেন কেমন করে আমি ভেবে পাই না। এ যে নিজভূমে পরবাসী! আমার দিকে আমি যেমন ইংরাজদের পযুর্দস্ত করছি, আপনিও সেই রকম তাদের আক্রমণ করুন। দূর করে দিন বিদেশীদের।

হায়দার জবাব পেলেন : প্রিয় সুলতান! যে সমস্ত সৈন্য ও যুদ্ধোপকরণ আমার অধিকারে আছে বলে আপনি জানেন, তা কেবল ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর শত্রুদের ধ্বংসের জন্যই। অন্য কোনপ্রকারে ওদের আমি কাজে লাগাবো একথা কখনো আপনি ভাববেন না।

দুর্ভাগ্য এই চিঠিই ব্রিটিশ রেসিডেণ্টের হাতে গিয়ে পড়ল।

রেসিডেণ্ট গভর্ণর জেনারেলকে চিঠির বিষয় জানাতে এতটুকুও দেরি করল না।

কিন্তু কি ফল হলো তাতে?

সন্ধির তিন বৎসরের মধ্যেই নবাবের বিরুদ্ধে একটা গুজব শোনা গেল, তিনি নাকি কোম্পানীর বিরুদ্ধে ষড়যন্ত্র ও সৈন্য সংগ্রহ করছেন।

কৈফিয়ৎ তলব হলো।

কোম্পানীর উচ্ছিষ্টলোভী মেরুদণ্ডহীন নবাব কৈফিয়ৎ দিয়েছিল বৈকি তার আনুগত্যের অসংখ্য প্রমাণ দিয়ে।

কিন্তু মেয়েলী কান্না ব্যর্থ হলো। অনেক অনুসন্ধান হলো, অবশেষে আবার নতুন করে সন্ধি হলো : নবাব ৩৫ সহস্রের বেশী সৈন্য রাখতে পারবেন না।

কিন্তু যে লোভের আগুন একবার ব্রিটিশদের মনে জ্বলেছে, তা তো নিভল না। অযোধ্যার ভাগ্যাকাশে ধূমকেতুর পুচ্ছতাড়ন চলছে। নবাবের অধিকৃত

চুনার দুর্গ ইংরাজদের চাই।

চুনার দুর্গ যথাসময়ে ইংরাজদের করতলগত হলো।

১৮৪২এ মহম্মদ আলি শাহের মৃত্যুর পর তাঁর পুত্র আমজুদ আলি শাহ অযোধ্যার নবাব হন। তারপর ওয়াজিদ আলি এলেন নবাবী মসনদে। বাংলা বিহার উড়িষ্যার নবাবীর মত অযোধ্যার নবাবী নিয়েও খেলা হলো শুরু। এক নবাবের পর অন্য নবাব অযোধ্যার সিংহাসনে বসেছেন।

১৮৫৪এ জেনারেল আউট্রাম অযোধ্যার রেসিডেণ্ট হয়েছে।

১৮৫৬, ৪ঠা ফেব্রুয়ারী।

রেসিডেণ্ট নবাব ওয়াজিদ আলির সঙ্গে অযোধ্যায় দেখা করতে এসেছে।

রেসিডেণ্টের আদেশে নবাবের প্রাসাদ-দ্বার কামান-শূন্য ও রক্ষীদিগকে নিরস্ত্র করা হয়েছে।

এত বড় অপমানের পরও রেসিডেণ্টকে নবাব সাদরে দরবারে আহ্বান জানাতে কুণ্ঠাবোধ করলো না।

নবাব! মহামান্য গভর্ণমেণ্ট জেনারেল বাহাদুর এই সন্ধিপত্র আপনার স্বাক্ষরের জন্য পাঠিয়েছেন।

বারেক মাত্র নবাব সন্ধিপত্রের ওপরে চক্ষু বুলিয়েই বুঝলেন, তার নবাবীর অবসান হয়েছে। মহীশুরাধিপতি হায়দারের সনির্বন্ধ অনুরোধকে একদা অবহেলা করে যে মূর্খতা তিনি করেছেন, আজ তারই এসেছে মাশুল দেওয়ার দিন। দেশদ্রোহিতার শাস্তি আজ তাঁকে উষ্ণীষ দিয়ে শোধ করতে হবে।

সাশ্রুনেত্রে নবাব স্বীয় উষ্ণীষ মাথা হতে নামিয়ে রেসিডেণ্টের হাতে তুলে দিলেন।

হতভাগ্য হৃতসর্বস্ব নবাবের অশ্রুমোচনের সঙ্গে সঙ্গে পঞ্চাশ লক্ষ অধিবাসীর সঙ্গে উত্তরে নেপাল পূর্বে গোরক্ষপুর, দক্ষিণে এলাহাবাদ ও পশ্চিমে আজিমগড়, জৌনপুর, ফরাক্কাবাদ এবং শাহাজাঁপুর সীমার মধ্যবর্তী প্রায় ২৪ সহস্র বর্গমাইল পরিমিত বিস্তৃত রাজ্য ব্রিটিশ ইণ্ডিয়ার করালগ্রাসে পতিত হলো। শুধু বিশাল ভূখণ্ড অযোধ্যাই নয়, সেই সঙ্গে অযোধ্যার অতুল বৈভবও কোম্পানীর ধনাগারে গিয়ে উঠল।

লর্ড ডালহৌসীর কাজ এখনও শেষ হয় নি।

এবারে শুরু হলো সম্ভ্রান্ত ভূস্বামীদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা, ভূস্বামীদের ভূমির বন্দোবস্ত করে ও ক্রোক করে।

নব ব্যবস্থার ফলে অচিরে অনেক তালুকদার পৈতৃক সম্পত্তি হতে বিচ্যুত হয়ে সাধারণ লোকের পর্যায়ে এসে দাঁড়াল। অনেকের সম্পত্তি ( Sale law ) আইনের প্যাঁচে ফেলে প্রকাশ্য নীলামে বিক্রী করে দেওয়া হলো।

যুক্তি একটা ছিল বৈকি! তালুকদাররা প্রায়ই নির্বোধ, অক্ষম, দুরাচার; অতএব তাদের হাতে অত সম্পত্তি থাকা কি বিধেয়?

কখনই না!

এগিয়ে আসছে ১৮৫৭ সাল।

কালচক্র ঘুরে চলেছে ঃ ঘূর্ণ্যমান চক্রপথে বর্ষিত হচ্ছে অগ্নিস্ফুলিঙ্গ।

পলাশীর প্রান্তরে ভারতে যে রবি অস্তমিত হয়েছিল, তারপর আর নবপ্রভাতের বন্দনা-গীত গাই নি! দীর্ঘ একশত বৎসর আগে দিন অবসানে যে রাত্রি ঘনিয়ে এসেছিল, সেই রাত্রি দীর্ঘ একশত বৎসর ধরে ক্রমে গাঢ় অমানিশায় পরিণত হয়েছে।

কত লাঞ্ছনা! কত অত্যাচার! কত অশ্রুমোচন!

পৃথিবী, পুরনো পৃথিবী তেমনি ঘুরে চলেছে একঘেয়ে বর্ষচক্রের পথে। অন্ধকারের পটভূমিতে ছায়াছবি সাত সাগর তের নদীর পার হ'তে তীব্র আলোয় প্রতিফলিত হয়ে উঠেছে।

কেবলই মনে পড়ে, ভুলতে পারি না। ভুলতে পারি না,…পাঞ্জাবের দুর্দশা, মুলতানের রক্তপাত, নির্দোশী মুলরাজের নির্বাসন। সেতারা, ঝাঁসী, নাগপুর, কেরৌলী, তাঞ্জোরের অবলোপ!

সুখৈশ্বর্যে ভরা অযোধ্যা!

সর্বত্র। সর্বত্র উড়ছে ভারতের দিক্ হতে দিগন্তে ব্রিটিশের বিজয় পতাকা।

এ লাঞ্ছনার শেষ কোথায়! যারা একদিন সামান্য বণিকের বেশে সাত সমুদ্র তের নদী পার হয়ে বাংলার মাটিতে এসে পদার্পণ করলে, যারা একদিন ধনরত্নের লোভে কখনো দেশে দেশে দোকানপসার সাজিয়ে, কখনো বা সামান্য ফেরিওলার মত বাংলার পথে পথে ঝাঁকায় কতকগুলো কাচের পুতুল সাজিয়ে গলা উঁচিয়ে চিৎকার করে ফিরত—বহুৎ আচ্ছা মাল যাতা হ্যায়! আজ সেই বণিক সম্প্রদায়ের এত ক্ষমতা, এত দর্প, এত অত্যাচার কোথা হতে এল!

আমরাই তুলে দিয়েছি তাদের হাতে ক্ষমতা!

মেজর ইবান্স বেল তারস্বরে বলেছেন ঃ ভারতবর্ষ তরবারীর বলে অধিকৃত হয়েছে, এবং ভবিষ্যতেও উহা তরবারীর বলে রক্ষিত হবে।

মেজর সাহেব! একটু ভুল করেছো। কথাটা তরবারী নয়, 'বিশ্বাসঘাতকতা' —'স্বদেশদ্রোহিতা!'

দেখতাম তোমাদের তরবারীর কত জোর, যদি আমরা, মীরজাফর, ইয়ার লতিফ, উমিচাঁদ, জগৎশেঠ না থাকতাম।

মীরকাশিমের দেওয়া পাঞ্জা আমরাই তোমাদের হাতে তুলে না দিলে দেখতাম একবার তোমাদের 'উদয়নালার' বিক্রম।

যে অসির গর্ব তোমরা করো সে অসি ধারণ করেছে কারা? আমরাই! ভুলে যেও না বণিক, ভুলে যেও না আমরাই আমাদের বুকের রক্ত দিয়ে ভারতের মানচিত্র লাল করে দিয়েছি।

আর তোমরা?

আজ যে কোন একজন শ্বেতাঙ্গ পথ দিয়ে চলে গেলে আমরাই—তোমাদের তাঁবেদার সেপাইরাই তলোয়ার উঠিয়ে তোমাদের সম্মান জানাই। অথচ কোন শ্বেতাঙ্গ অফিসার কোন ভারতীয় অফিসারকে সম্মান দেখানো এতটুকু প্রয়োজন বোধ করে না।

একদিন রাজকোষের ধনরত্ন এদেশেই সঞ্চিত থাকত, দেশের টাকা দেশে থাকত, সাত সমুদ্র তের নদীর পারে অন্যের রত্নভাণ্ডার কেউ ভরিয়ে তুলতো না।

সিরাজদ্দৌলা নেই। সে স্বর্ণভূমি বাংলা দেশও নেই।

পূর্ব স্মৃতি ফিরে আসছে কি!···

সত্যিই কি ফিরে এলাম আবার ১৮৫৭-এর ভারতভূমিতে।···

তা না হলে কি এসব ভাবছি! কি সব চোখের ওপরে ছায়াছবির মত ভেসে ওঠে বার বার।···

সিরাজের সঙ্গে সঙ্গে সব গেছে। বাংলা আজ হৃতসর্বস্ব। গৌরবচ্যুত!

সে শিল্প নেই। সে বাণিজ্য নেই! নেই সেই বাহুবল। নেই সেই রণকৌশল। বহুদিন হতেই এদেশ হিন্দু-মুসলমানের জন্মভূমি বলে পরিচিত হয়ে এসেছে। গ্রামে গ্রামে, নগরে নগরে বহুদিন হতেই হিন্দু মুসলমান ভাই ভাই হয়ে, বাহুতে বাহুতে মিলিত হয়ে, জীবন-সংগ্রামে জন্মভূমির রণপতাকা সগৌরবে বহন করে এসেছে।

কেন তবে সে দেশের আজ এ অধঃপতন? কেন এত অত্যাচার? কেন এ আর্তক্রন্দন?

ভারতবাসী, তোমরাই তোমাদের স্বত্বাধিকার তুলে দিয়েছো শ্বেতাঙ্গদের হাতে! তোমরাই জাফর আলিকে মসনদ-চ্যুত করেছো, তোমরাই মহারাজ নন্দকুমারকে ফাঁসির দড়িতে ঝুলিয়েছো।

যত কিছু অত্যাচার, যত কিছু বিপ্লব শ্বেতাঙ্গরা তোমাদের সাহায্যেই তো করেছে দিনের পর দিন।

একবার মীরজাফরের দেয় টাকা আসতে দেরি হলো, শ্বেতাঙ্গ সৈনিকরা অমনি ক্ষেপে চিৎকার শুরু করলে সময়মত টাকা হাতে না পেয়ে।

তখন তারাই দেশীয় সেপাইদের কোম্পানীর বিরুদ্ধে ক্ষেপিয়ে তুলল।

তারপর যখন টাকা এলো, বেশির ভাগ টাকা পেল গোরা সৈন্যরাই, দেশীয় সৈন্যেরা পেল অপমান ও লাঞ্ছনা। আর ঐ অন্যায়ের প্রতিকারকল্পে দেশীয় সৈন্যরা যখন কয়জন শ্বেতাঙ্গ অফিসারকে আটক করে এর প্রতিকার চাইল, তখন চব্বিশ জন দেশীয় সেপাইকে তোমাদের সকলের চোখের সামনে কামানের গোলায় উড়িয়ে দিল, তখনও তোমাদের জ্ঞানচক্ষু উন্মীলিত হলো না।

ঐ শোচনীয় হত্যাকাণ্ডের মাত্র পঞ্চাশ বৎসর পরে সেপাইদের ওপরে হুকুম জারী হলো: কোন সেপাই-ই কানে মাকড়ী পরতে পারবে না। তিলকফোঁটা কেউ ধারণ করতে পারবে না। দাড়ি সব সৈনিকদেরই নিয়মিত কামিয়ে ফেলতে হবে। কেউ এবার থেকে নিজেদের ইচ্ছামত পাগড়ী বা টুপি মাথায় পরতে পারবে না। সকলকেই কোম্পানীর দেওয়া টুপি মাথায় পরতে হবে।

বিদ্রোহী সেনানায়ক শ্রীমন্ত নানাসাহেবের সেই সতর্ক বাণী: সাবধান! দেশবাসী সাবধান! ঐ বিচিত্র রকমের টুপি যারা মাথায় দেয়, তারা সহজ নয়। আজিও যদি সাবধান না হও, একদিন ওরা আমাদের সকলকেই ঐ বিচিত্র টুপি

মাথায় পরিয়ে ছাড়বে। ও টুপি নয়, ও দাসত্বের বীজ!

বুঝিনি তখন!

বুঝিনি যে ঠিক তা নয়, বুঝতে চাইনি। অথবা বুঝেও না বোঝবার ভান করেছি। কোম্পানীর রাজত্ব কায়েমী হতে চলেছে। বিষবৃক্ষের শিকড় অক্টোপাশের মত লোলুপ বাহু বিস্তার করে চলেছে ভারতের মাটিতে।

সোনার ভারত শোষণে শোষণে ঝাঁঝরা হয়ে গেল।

১৮৮৬ খৃষ্টাব্দ কোম্পানীর অধীনে দেশীয় সেপাইদের মধ্যে একটা প্রবাদ শোনা যাচ্ছে ঃ কোম্পানীর দেওয়া টুপি গরু আর শুয়োরের চামড়ায় তৈরী।

সেপাইরা বেঁকে দাঁড়াল ঃ দেব না মাথায় আমরা কোম্পানীর দেওয়া টুপি! দেশীয় সৈনিকদের মধ্যে অসন্তোষের ধোঁয়া দেখা দিয়েছে।

ভেলোরের দুর্গ!

স্বাধীনতা গেছে, ব্যক্তি-স্বাতন্ত্র্য গেছে, নিজ ভূমে পরবাসী! বিদেশীর পদানত, তাতে নেই কোন দুঃখ বা গ্লানি; কিন্তু ধর্মের হানি, ধর্মান্ধ ভারত-বাসী ক্ষেপে উঠেছে। মহাবীর টিপুর লোকেরা তখন ভেলোরেই।

একসঙ্গে সকলে বিদ্রোহী হয়ে উঠল। সঙ্গে সঙ্গে গর্জে উঠল কোম্পানীর কামান! লাল রক্তে রাঙা হয়ে গেল ভেলোরের দুর্গের মাটি!

চৌদ্দজন শ্বেতাঙ্গ অফিসার ও নিরানব্বুই জন গোরা সৈনিকের রক্তেও বুঝি সৈনিকরা শান্ত হলো না।

বহুকাল পরে আবার মহীশুরের দুর্গ-প্রাকারে উড়ছে জাতীয় পতাকা!

আশেপাশে চারিদিকে ছড়িয়ে পড়েছে সেই রক্ত-অভিযান।

কূটচক্রী কোম্পানীর শ্বেতাঙ্গ প্রভুরা দেখলে সর্বনাশ। আপোসে নির্বাপিত করতে হবে এ বিদ্রোহানল। হলোও তাই। দেশীয় সৈনিকদের ধর্ম রক্ষার এক মৌখিক প্রতিশ্রুতি দিয়ে ধূর্ত শ্বেতাঙ্গরা অসন্তোষের আগুন অচিরে নিভিয়ে দিল।

দু'দিনও গেল না; শ্বেতাঙ্গের মৌখিক প্রতিশ্রুতি কোথায় ভেসে গেল! ক্ষণিকের আতঙ্ক উবে যেতেই শ্বেতাঙ্গের নিজমূর্তি আবার প্রকটিত হলো।

যাক্ সে কথা। কি বলছিলাম?

সেই যে মহামান্য ক্লাইভের আমল হতে কোম্পানীর শোষণ শুরু হয়েছিল, সেই শোষণের টানে টানে একে একে দেশীয় রাজ্যগুলির অনেকগুলিই কোম্পানীর কুক্ষিগত হয়েছে। দেশীয় তালুকদারদের মধ্যে জেগেছে হাহাকার। মইনপুরের রাজার স্টেটের ১৫৮টি গ্রামের মধ্যে ১১৬টি গ্রাম, উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশের কোন একটি রাজার তালুক হতে ২১৬টি গ্রামের মধ্যে ১৩৮টি গ্রামই ব্রিটিশের অনির্বাণ জঠরানলে অর্থলালসার উপঢৌকন দিয়েছে।

উত্তর-পশ্চিম সীমান্তের সমগ্র উদ্বৃত্ত করকে তিনভাগে ভাগ করার নোটিশ-জারী হয়েছে। কালনেমির লঙ্কা ভাগ।

সরকার পাবে সমগ্র উদ্বৃত্ত করের শতকরা ৬৬ অংশ। ক্ষতিপূরণ হিসাবে দেশীয় তালুকদারেরা পাবে শতকরা মাত্র ১৮ ভাগ এবং সম্পত্তির মালিক

পাবে শতকরা ১৫ ভাগ।

এই নীতির প্যাঁচে পড়ে বহু স্থাবর ভূসম্পত্তি যারা টাকা ধার দিত এমনি সব কোম্পানীর প্রসাদ-তুষ্ট মহাজনদের হাতে ক্রমে চলে গেল। কারণ ঐসব অর্থ-গৃধ্নু মহাজনরাই ভূসম্পত্তি সব বন্ধক রেখে ধার দিত।

অযোধ্যার অবস্থাও সঙ্গীন।

২৫,৫৪৩টি গ্রামের মধ্যে তালুকদারদের অধিকারে রইলো মাত্র ১৩,৬৪০টি গ্রাম। তা থেকে কর পাওয়া যাবে ৬৫,০৬,১৯ টাকা এবং বাকী ১১,৯০৩টি গ্রাম যেগুলো তালুকদারদের দখল থেকে অন্য লোকদের হাতে গিয়ে পড়ল, তার কর ৩২,০৮,১১৯ টাকা।

কত আর বলব! শুধু যে তালুকদারদেরই সংকটময় পরিস্থিতি তা তো নয়, সেই সঙ্গে দেশের কৃষক সম্প্রদায়ের ওপরেও নানাপ্রকার কর বসিয়ে ও কর নির্ধারণের জন্য নানাভাবে সম্পত্তির মূল্য নিরূপণ করে চলতে থাকে অসহনীয় পীড়ন। কোম্পানীর নিদারুণ অর্থলিপ্সায় নিত্য নতুন শোষণে দেশের সর্বত্র ভয়ংকর অর্থসংকট! ওদিকে কোম্পানীর লোকদের সুপরিচালনা ও সুশাসনের অব্যবস্থার জন্য আবার মহাজনদের নিকট হতে দেশের ভূস্বামীদের অত্যন্ত উঁচুহারে সুদ দিয়ে টাকা কর্জ করতে হচ্ছে! সরকারের মুদ্রাদি প্রচলনের অব্যবস্থার জন্য মুদ্রা-সংকট!

দেশে মুদ্রার চাহিদা বেড়েছে, কিন্তু রৌপ্যের অভাবে টাকশালে পরিমিত মুদ্রা তৈরী হচ্ছে না।

অনেকের মুখেই শোনা যাচ্ছেঃ কম্পানিকা আমলমে রোজগার নেহি!

রাত্রি অনেক হলো, ঢাকা দেওয়া আহার্য এতক্ষণে শুকিয়ে ঠাণ্ডা হয়ে গেছে।

ক্ষুধাও নেই।

আজিও আবার বোধ হয় রাত্রে বৃষ্টি হবে, আকাশে পুঞ্জ পুঞ্জ মেঘসঞ্চার হচ্ছে।

উৎপীড়িত জনসংঘের মনেও মেঘসঞ্চার হচ্ছে, স্পষ্ট দেখতে পাচ্ছি।

১৮৫৭ খৃষ্টাব্দ এসে গেল। ১৭৫৭—পলাশীর যুদ্ধের পর দীর্ঘ একশত বৎসর অনন্ত কাল সমুদ্রের বুকে কি একটি বুদ্বুদ মাত্র!—

কত লাঞ্ছনা! কত অত্যাচার! কত অশ্রুমোচন! দীর্ঘ একশত বৎসরের মর্মন্তুদ হাহাকার শুনতে পাচ্ছি। এই একশত বৎসরের ইতিবৃত্ত কি বলছে?

পলাশীর প্রান্তরে ব্রিটিশ শক্তি ভারতের মাটিতে যে স্বত্বাধিকারের কালবীজ আমাদের সাহায্যে রোপণ করেছিল, আজ দেখছি সেই বীজের বিষাক্ত রসে ভারতের দিক্ হতে দিগন্তে বিস্ফোটক দেখা দিয়েছে। এবং সেই বিস্ফোটকের সকল বেদনা মন্থন করে ফুটে উঠল একটি রক্তশতদল!

এসো মা জননী! তোমার পূজা করবো আবার রক্তশতদলে।

রক্তশতদলে অঞ্জলি ভরে এনেছি।

কে বলে রে ভোলে নাই
কে বলে রে খোলে নাই
স্মৃতির পিঞ্জরদ্বার

কাদের কণ্ঠে শুনি : Your English tyrants are few in number, murder them ! ধ্বংস করো অত্যাচারী শ্বেতাঙ্গদের ।

বজ্রগর্ভ মেঘে মেঘে অশনি-স্ফুরণ !

সংকেত পেঁাছে গেল জনে জনে, নগরে নগরে, গ্রামে গ্রামে ।

রক্তশতদল : ছোট এতটুকু কাগজের টুক্‌রো, কোন কথাই তাতে লেখা নেই, কেবল আঁকা একটি রক্তশতদল ! কি ইঙ্গিত দিচ্ছে ঐ রক্তবর্ণ শতদলটি ?

সব লাল হো যায়গা !—সব লাল হয়ে যাবে। উত্তিষ্ঠত জাগ্রত। উঠ ভারতবাসী, জাগ ! হিসাব-নিকাশের দিন এলো ঐ ! দিন আগত ঐ !

একশত বৎসরের জর্জরিত মুমূর্ষু পৃথিবী মুক্তির বেদনায় কাঁপছে !

কবে সে কাঁপুনি জেগেছিল, তারপর দেখতে দেখতে আরো একশত বৎসর প্রায় ঘুরে আসতে চলেছে। তবু পৃথিবীর সেদিনকার সে প্রাণ-স্পন্দন আজিও যেন আমি অনুভব করছি আমার ধমনীতে।

মুক্তির নব চেতনা ! নূতন করে আবার পুরাতন জরাজীর্ণ ভারত জন্ম নেবে তারই উদ্যোগ চলেছে, বাংলা হতে মীরাটে, মীরাট হতে দিল্লীতে, দিল্লী হতে পাঞ্জাবে গোপনে গোপনে, সৈন্যশিবিরে, নগর হতে নগরে, রাজপ্রাসাদ হতে রাজপ্রাসাদে।

নিপীড়িত শত শত কণ্ঠে শুধু শুনি একটিমাত্র ধ্বনি :

—"আসে রাত্রি মহা বিপ্লবের
মশাল জ্বালায়ে রাখো ঘরে ঘরে দৃপ্ত জীবনের।"

ঘরে ঘরে প্রস্তুত হও সবাই। 'সময় হয়েছে নিকট, এবার বাঁধন ছিঁড়তে হবে।' নাগিনীর বিষাক্ত নিঃশ্বাসে পোড়া ভারতভূমি মুক্তিস্নান করবে লাল রক্তে।

## তিন

এবং সেই পরম মুহূর্তটির জন্যই তো আমাদের এ সাধনা ! আমাদের এই সূর্য-তপস্যা !

সূর্য-তপস্যা ! একশত বৎসরের তিমির রাত্রির সূর্য-তপস্যা !

১৮৫৭-এর সূর্য তপস্যা ! রক্ত আবীর কুমকুমে তাই কি দেশের মাটি লাল হয়ে গেল ? সে রক্ত দান ব্যর্থ হয় নি ! সুশান্তর কথাই ঠিক। ব্যর্থ কিছুই হয় না।

কিছুই ব্যর্থ হয়নি।

তাঁতিয়া টোপী, নানা সাহেব, রাণী লক্ষ্মীবাঈ ! বীরগণ জননীরে রক্ত-তিলক ললাটে পরাল। দীর্ঘ আট বৎসর ধরে মহামান্য শ্বেতাঙ্গ লর্ড

ডালহৌসী ভারতের মাটিতে যে অগ্নিস্ফুলিঙ্গ ছড়িয়ে গিয়েছিল, আজ সেই স্ফুলিঙ্গ হতেই জ্বলে উঠল লেলিহান বহ্নিশিখা।

সেই কিশোর বালক সিরাজের হত্যার দিন হ'তে দীর্ঘ একশত বৎসর পর্যন্ত যারা এদেশে ইংরাজ গভর্ণমেণ্টকে ঘৃণা ও বিদ্বেষের চোখে দেখে এসেছে, গভর্ণমেণ্টের যথেচ্ছ কার্যকলাপ যাদের হৃদয়ে দিনের পর দিন অপরিসীম আশঙ্কার সঞ্চার করেছে, গভর্ণমেণ্টের অপূর্ব শোষণ-নীতির মহিমায় যারা সম্পত্তি নষ্ট ও পদভ্রষ্ট হয়ে প্রাসাদ ছেড়ে প্রান্তরে এসে দাঁড়িয়েছে, গভর্ণমেণ্টের কুৎসিত অত্যাচারে যারা আজ হৃতসর্বস্ব, আজ সেই শত শত কণ্ঠ চিরে বজ্রগর্ভ বাণী বের হয়ে এল : ব্রিটিশ ধ্বংস হোক।

লক্ষ হাতে লক্ষ তরবারীর ঝিলিক্ হেসে উঠল।

বারুদ ভরাই ছিল, শুধু তাতে অগ্নিস্ফুরণ!

দমদম সেনানিবাস।

এতদিন সৈনিকরা 'ব্রাউন বেস' বন্দুক ব্যবহার করে এসেছে। তার জায়গায় উৎকৃষ্টতর বন্দুক আসছে। ঐ উৎকৃষ্টতর অভিনব বন্দুকের ব্যবহার-প্রণালী এবার শিক্ষা দেওয়া হবে সৈনিক নিবাসে নিবাসে। তারই তোড়জোড় চলেছে।

এমন সময়ে হঠাৎ শোনা গেল : বসা মিশ্রিত টোটা ছাড়া ঐ নতুন বন্দুক ছোঁড়া নাকি যাবে না। এবং সেই টোটা দাঁতে কেটে বন্দুকে ভরতে হবে।

জানুয়ারী মাস। শীতকাল।

একজন নীচজাতীয় লস্কর একজন ব্রাহ্মণ সেপাইকে বলে : ভাই, তোমার লোটাটা একবার দাও না, একটু জল পান করবো।

: তোর তো আস্পর্ধা কম নয় রে! নীচ জাতি হয়েও ব্রাহ্মণের লোটায় জল পান করতে চাস!

: আরে রেখে দাও তোমার নীচু আর উঁচু জাতি! কোম্পানী এবারে সব এক করে দেবে ঠিক করেছে। ব্রাহ্মণ শূদ্রের আর পার্থক্য রাখবে না।

: কি বললি বেটা!

: কেন ঠাকুর, শোন নি? তোমাদের এবারে যে নতুন টোটা দেওয়া হচ্ছে, সে তো গরু আর শুয়োরের চর্বিতে তৈরী হচ্ছে। এত জাতের বড়াই আর কেন!

সর্বনাশ! এ বলে কি! অধীর চিত্তে চিন্তান্বিত ব্রাহ্মণ-সেপাই আর একটি কথাও না বলে নীরবে স্থানত্যাগ করলে।

দেখতে দেখতে দমদমায় সমস্ত সৈনিকদের মধ্যে এ দুঃসংবাদ ছড়িয়ে পড়তে দেরি হলো না।

নতুন টোটা চালু করে কোম্পানী হিন্দু-মুসলমান সব ভারতীয় সেপাইদেরই জাত মারবার ফন্দি করেছে।

কুচ-কাওয়াজের সময় সৈনিকদের সেবারে বেলোরে যখন গোল টুপি মাথায় দেওয়ার প্রথা প্রবর্তিত হয়েছিল, হিন্দু-মুসলমান নির্বিশেষে সমস্ত সৈনিকেরাই বিরক্ত হয়ে ওঠে। আজ টোটার গুজবে তার চাইতেও ঢের বেশী বিরক্তি ও উদ্বেগের চাঞ্চল্য দেখা গেল সেপাইদের মধ্যে।

কর্তৃপক্ষের কর্ণগোচর হওয়ার পূর্বেই ঐ পরিকল্পিত সংবাদ এক প্রদেশ হতে অন্য প্রদেশে, এক নগর হতে অন্য নগরে, এক সৈন্যনিবাস হতে অন্য সৈন্য নিবাসে, মুখে মুখে অনুকূল বায়ুতে দাবানলের মতই চতুর্দিকে ছড়িয়ে পড়ল।

অনুকূল বায়ুতে অগ্নিশিখা ছড়িয়ে পড়ছে। দমদমার কয়েক মাইল উত্তরে ভাগীরথীর তীরবর্তী বারাকপুর তখনকার দিনের বিখ্যাত সেনানিবাস।

বিলম্ব হলো না সেখানেও টোটার সংবাদ পৌঁছাতে।

বারাকপুরের সৈন্যনিবাস অজানিত আশঙ্কায় অত্যাসন্ন মহাপ্রলয়ের অন্ধকার আকাশের মত থম্‌থম্‌ করছে! কখন কি হয়!

চুপি চুপি ফিস্‌-ফিস করে সব কথা বলছে। গোপনে গোপনে বসে পরামর্শ সভা। গভীর রাত্রে ব্যারাকে সৈন্যরা পরস্পর পরস্পরের সঙ্গে মিলিত হয়।...

কয়েকদিন পরেই অগ্নিস্ফুলিঙ্গ দেখা দিল। ব্যারাকপুরের টেলিগ্রাফ স্টেশন পুড়ে ছাই হয়ে গেল।

কিন্তু আগুন তাতে নির্বাপিত হলো কি? না, নির্বাপিত তো হলোই না, বরং অনুকূল বাতাসে সেই অগ্নির লোলজিহ্বা প্রসারিত হয়ে চলল।

প্রতি রাত্রেই অদৃশ্য হাতে প্রজ্বলিত অগ্নি-তীর শ্বেতাঙ্গ অফিসারদের খড়ের চালে নিক্ষিপ্ত হয়ে অগ্নিযজ্ঞ শুরু করলে।

বারাকপুর হতে অগ্নি-তীর নিক্ষিপ্ত হলো বহুদূরবর্তী রাণীগঞ্জের সেনা নিবাসে, সেখান হতে বহরমপুরে।

সৈনিক নিবাসে নিবাসে চলেছে প্রস্তুতি। গোপন লিপির আদান-প্রদান—প্রস্তুত হও! দিন আগত ঐ!

বিদেশী ঐতিহাসিকদের সাফাই শোনবার আজ আর প্রবৃত্তি নেই।

সামান্য টোটার ওপরে সমস্ত দোষারোপ চাপিয়ে এড়িয়ে আজ আর যেতে দেবো না।

কোথায় তোমরা বিদেশী ঐতিহাসিকগণ! জোর গলায় আজ তোমাদের আমরা ডেকে বলছি, সত্যি কথা এবারে লিখতে হবে। পলাশীর ঘন নিবিড় আম্রকাননের ছায়ায় আজ আবার সিরাজের সিংহাসন পাতা হবে। ক্লাইভ হেস্টিংস, ডালহৌসি, কর্ণওয়ালিশ! তোমাদের আজ বিচারের দিন!

যে সভ্যতা ও শিক্ষার বড়াই করো তোমরা, সেই শিক্ষা ও সভ্যতার দোহাই দিয়ে ডাকছি তোমাদের বিদেশী ঐতিহাসিক! বুকে হাত দিয়ে সত্য কথা বলে যাও আজ!

আমাদের দেশের লোকেরা জানুক! শুনুক এ দেশবাসী, কেন জ্বলেছিল প্রলয়ের হোমাগ্নি ১৮৫৭এর ভারতে!

কি ছিল সেদিন আমাদের অভিযোগ!

অভিযোগ একটা-আধটা তো নয়। সে যে অনেক! অনেক!

যারা একদিন নিজেদের দেশকে তোমাদের হাতে তুলে দিয়েছিল, নির্বিচারে উচ্চশ্রেণীর ব্রাহ্মণ ও ক্ষত্রিয় সন্তান, যারা একদা তোমাদের জাতীয় পতাকা-তলে

সমবেত হয়, তোমাদেরই দেওয়া হাজারো লাঞ্ছনা ও অকুণ্ঠ অত্যাচার দিনের পর দিন দীর্ঘ একশত বৎসর ধরে সহ্য করে এসেছিল, অকাতরে যারা বীরের মতই বুকের রক্ত দিয়ে হাসিমুখে তোমাদের রাজ্যবিস্তারের লোভের আগুনে শতয় শতয় হাজারে হাজারে দিয়েছে আত্মাহুতি, বিনিময়ে তাদের কি দিয়েছিলে সেদিন? বল! জবাব দাও! চুপ করে আজ আর থাকলে তো চলবে না!

কায়মনোবাক্যে তোমাদের গভর্ণমেণ্টের তুষ্টিসাধন করে সমস্ত জীবন অতিবাহিত করেও শেষ পর্যন্ত দেশীয় সৈনিকদের কারও ভাগ্যেই 'সুবাদার' অপেক্ষা উচ্চতর পদ লাভ কোনদিনই ঘটে ওঠে নি। কেন? তারা কোন্ অংশে ন্যূন ছিল তোমাদের গোরা সৈনিকদের চেয়ে শুনি?

সেপাইরা যখন কার্যে নিয়োজিত থাকত, তখন কোন ইংরাজ অফিসার দেখলেই যন্ত্রোত্তোলন করে সম্মান দেখানোর রীতি ছিল, কিন্তু একজনও ইংরাজ-সৈন্য কোন ভারতীয় দেশী অফিসারকে সে সম্মান দিয়েছে কি কোন দিন! অথচ শিষ্টতার গর্ব করো তোমরা শ্বেতাঙ্গ!

ব্রিটিশ কোম্পানীর কার্যানুরোধে দেশীয় সেপাইদের অনেক সময়ই অনেক দূর দেশে নিয়ে যাওয়া হ'তো এবং সেই অজ্ঞাত, অদৃষ্টপূর্ব অপরিচিত স্থানে যদি কখনো কোন দেশীয় সেপাই মৃত্যুমুখে পতিত হ'তো, তখন সেই হতভাগ্য দেশীয় সৈনিকের স্ত্রী-পুত্র-পরিবারবর্গের দুরবস্থার অবধি পর্যন্ত থাকত না।

ইংরাজ আমলের পূর্বে ভারতের তদানীন্তন রাজারা কোন প্রদেশ জয় করলে সেরা সৈনিকদের পুরস্কার স্বরূপ ভূমিদান করতেন। আর তোমরা পিঠ্ চাপড়ে দুটো মিষ্টি কথা বলেই কর্তব্য সম্পাদন করতে।

তখনকার দিনে ইউরোপীয় সম্ভ্রান্ত লোকের সহিসেরাও কোম্পানীর সিপাইদের চাইতে বেশী বেতন পেত এবং ঢের বেশী সুখে থাকত। আর তোমাদের তাঁবে আমরা—দেশীয় সেপাইরা পশুর মতই পদদলিত ও অবহেলিত হয়েছি। এমনও শোনা গেছে, সৈন্যাধ্যক্ষ আর্থার ওয়েলেসলি তার আহত দেশীয় সৈন্যদের গুলি করে নির্দয়ভাবে মেরে ফেলতে হুকুম দিয়েছে।

আনুগত্যের কি অপূর্ব প্রতিদান!

আজ যদি তাদের বুকে আগুন জ্বলে থাকে, তবে তার জন্য দায়ী কে?

কারা?···

বেলোরের দেশীয় সেপাইদের অসন্তোষের সংবাদ পেয়ে এ্যাডজুটেণ্ট জেনারেল আগ্নুর অত্যুক্তিকে বিশ্বাস করেই ফিরিঙ্গী ক্রাডক সন্দেহের বশে দুইজন প্রধান ষড়যন্ত্রকারীকে বেত্রাঘাতে জর্জরিত করলে। এই কি বিচার!

বেলোর দুর্গ!

১৪ই জুলাই।···

রাত্রি গভীর, এই কিছুক্ষণ আগে রাত্রি দুটো ঘোষিত হয়েছে।

সহসা নিশুতি রাতের স্তব্ধতাকে দীর্ণবিদীর্ণ করে বজ্রনির্ঘোষ শোনা গেল: দুড়ুম! দুড়ুম! প্রহরারত বন্দুকধারী সৈনিকরা প্রথমেই যেসব দেশীয়

সৈন্যরা তাদের দলে আসতে চায়নি, তাদের গুলি করে ধরাশায়ী করছে!—এ তারই বিজ্ঞপ্তি! বন্দুকের গুলির শব্দে নিদ্রাভঙ্গে শ্বেতাঙ্গ অফিসাররা সন্ত্রস্ত হ'য়ে যে যার শয্যার ওপরে উঠে বসেছে।

কিসের শব্দ! কিসের গোলমাল!

দুম্…দুম্! দুড়ুম্! মুহুর্মুহু বন্দুকের গর্জন!

কেউ পালাবার পথ পেলে না, একে একে সেপাইদের বন্দুকের গুলিতে শ্বেতাঙ্গ অফিসাররা ধরাশায়ী হচ্ছে।

অত্যাচারী! মূল্য শোধের দিন এসেছে!

শ্বেতাঙ্গদের মধ্যেও সাজ সাজ রব পড়ে গেল। উভয় পক্ষে শুরু হলো যুদ্ধ!

সেপাইদের দলপতি মুস্তাফা বেগ!

দু'একজন শ্বেতাঙ্গ অফিসার কোন মতে পালিয়ে আত্মরক্ষা করলে।

ক্রমে যুদ্ধোন্মত্ত সেপাইদের সংখ্যা দলে দলে বৃদ্ধি হচ্ছে।

পুলিসের কর্মচারীরাও আজ সেপাইদের দলে এসে পাশাপাশি দাঁড়িয়েছে। রাত্রি আরো গভীর হলো, কিন্তু হত্যালীলার বিরাম নেই।

ইংরাজদের অত্যাচারে পদচ্যুত সুলতানরা যুদ্ধরত পরিশ্রান্ত সেপাইদের যোগাচ্ছে ক্ষুধার আহার্য এবং দিচ্ছে উৎসাহ: সাবাস্ বীর। এই তো চাই। স্বাধীনতাহীনতায় কে বাঁচিতে চায় রে কে বাঁচিতে চায়। অত্যাচারী নিপাত যাক্।…

মহীশূরাধিপতি সিংহ টিপুর তৃতীয় পুত্র স্বয়ং ঘটনাস্থলে এসেছে: ধ্বংস করো এই বিদেশী অত্যাচারীদের। আবার প্রতিষ্ঠা করো তোমাদের দাবী।… সৈনিকের উল্লসিত চিৎকার নৈশগগনে ছড়িয়ে পড়ে।

মত্ত মোগল রক্তপাগল 'দীন' 'দীন' গরজনে! আবার কি সেদিন সত্যিই ফিরে এল! চারিদিকে রক্তস্রোত! আহতের আর্তনাদ! বারুদের ধোঁয়া, বন্দুকের গর্জন! সুলতানের এক বিশ্বস্ত কর্মচারী কোথায় ছিল কে জানে! সহসা একসময় দেখা গেল ঘর্মাক্ত কলেবরে রক্তরঞ্জিত হাতে বহুদিন পরে আবার দুর্গশিখরে উড়িয়ে দিচ্ছে মহীশূরের ব্যাঘ্রলাঞ্ছিত বিজয়-বৈজয়ন্তী!

পতাকা উত্তোলন! দুর্গশিখরে আবার উড়েছে ওদেরই পতাকা!……

দুর্গ তখন সুলতানদের অধীনে।

দুর্গের বাইরে শ্বেতাঙ্গ অফিসার মেজর কোটস্ প্রভাত না হ'তেই এ দুঃসংবাদ আর্কটের সেনানিবাসে পেঁছে দিতে কালবিলম্ব করেনি। অভিযানে অগ্রসর হলো এবারে সুসজ্জিত শ্বেতাঙ্গ ও তাদের তাঁবে আমাদের একদল মূর্খ স্বদেশদ্রোহী দেশীয় সেপাই। অগ্রভাগে চলেছে কর্নেল গিলেস্পি।

দুর্গপ্রাচীরের সন্নিকটে ইংরাজ সৈন্য এসে উপস্থিত হয়েছে।

কিন্তু দুর্গদ্বার বন্ধ।

দুর্গের মধ্যে তখনও যে সব ইউরোপীয় ছিল, তারা এবারে প্রাচীরের উপর হ'তে দাঁড়ি ঝুলিয়ে দিল।

গিলেস্পী দুঃসাহসী, সেই দড়ি বেয়েই দুর্গপ্রাচীরের ওপরে উঠে দাঁড়াল, ইংরাজের জয়ধ্বনি শোনা গেল।

এদিকে ইংরাজের কামানশ্রেণী এসে গেছে ততক্ষণে দুর্গের বাইরে।

যুদ্ধের দামামা বেজে ওঠে ; আবার শুরু হলো সংগ্রাম।

হতভাগ্য টিপুর পুত্রদ্বয়ের ক্ষণিকের সুখস্বপ্ন ধূলিসাৎ হলো।

বিজয়লক্ষ্মী ইংরাজের গলায় মাল্য দুলিয়ে দিলেন।

অনল নির্বাপিত হলো বটে, কিন্তু যে মাটির বুকে ফাটল ধরেছিল তা আর জোড়া লাগল না।

সেই ফাটলের তলে তলে ফল্গুধারার মতই অনলস্রোত বহে চলল সংগোপনে।

এই খণ্ড খণ্ড বিপ্লবের দিনে ইংরাজ আদেশজারী করলেঃ বাজারে আর টম্‌টম্‌ বাজানো চলবে না।

নন্দিদুর্গও থম্‌থম্‌ করছে। আবার হিন্দু ও মুসলমান সৈনিকদের গোপনে গোপনে পরামর্শ।

১৮ই অক্টোবর শুরু হবে বিজয় অভিযান!

সেপাইরা যে যার পরিবারবর্গকে দুর্গ হতে অন্যত্র পাঠিয়ে দিয়েছে।

সব ঠিক, গভীর নিশীথে হবে যজ্ঞাহুতি, কেমন করে না-জানি কথাটা শ্বেতাঙ্গদের কর্ণগোচর হয়ে গেল। সংবাদ সেনাপতির গোচরীভূত করলে একজন ইংরাজ অফিসার ও একজন বৃদ্ধ ভারতীয় অফিসার।

ভারতীয় সেপাইদের পরিকল্পনা শূন্যে মিলিয়ে গেল।

অর্থ, সম্মান, প্রতিপত্তি সবই শ্বেতাঙ্গ অফিসার ও সৈনিকদের জন্য, আর ভারতীয় সৈনিকদের জন্য কেবল পরিশ্রম ও কষ্ট।

সামান্য বেতনের বিনিময়ে ভারতীয় সেপাইরা এ কষ্ট ও পরিশ্রম করে শ্বেতাঙ্গদের তাঁবে থাকতে আর রাজী নয়।

পিণ্ডিতে ২২ গণিত সৈনিকদল স্পষ্টই বললেঃ অত অল্প বেতন নিতে তারা আর রাজী নয়। বেতন বাড়াতে হবে।

উজীরাবাদ ও ঝেলামেও সৈনিকদের মধ্যে ঐ স্বর।

উজীরাবাদে প্রকাশ্য কুচ্‌কাওয়াজের ময়দানে সেনাপতি হিয়ার্স কথার ফুলঝুরি ছড়িয়ে শান্তির বারিসিঞ্চন করলে।

কিন্তু চারজন সৈনিক কিছুতেই মাথা নোয়াল না। বিচারে তাদের প্রতি কঠোরতম দণ্ড দেওয়া হলো।

আগুনের শিখা ক্রমেই স্ফুলিঙ্গ হতে লেলিহান হয়ে উঠছে।

একদিন যে ভারতীয় সৈনিকরা ছুটিতে স্বদেশে গেলে দেশবাসীরা সম্মান দেখিয়েছে, আজ তাদের লোকে ঘৃণা করছে। এই তো কোম্পানির সেপাইগিরির পুরস্কার! তবে আর কেন?

## চার

নিশ্চয়ই, তবে আর কেন ?

ফোঁটা ফোঁটা রক্ত তো নয়, পুঞ্জীভূত বেদনার রক্তাক্ত অভ্যুত্থান।

২৯শে মার্চ। রবিবার।

বারাকপুরের সৈনিকনিবাস।

দিনমণি অস্তগমনোন্মুখ। এমন সময় চারিদিকে কেমন যেন একটা থম্‌থমে ভাব।

ওহে শুনেছো ? দুটি সৈনিকের মধ্যে ফিস্‌ ফিস্‌ করে আলোচনা চলে : সর্বনাশের আর বেশী দেরি নেই, গোরা সৈন্যে ভর্তি হয়ে অনেকগুলো যুদ্ধ-জাহাজ কলকাতার বন্দরে এসে পেঁাচেছে। তারা সব এখানে এসে আমাদের স্থান অধিকার করবে।

: কে বললে এ কথা ?

: সকলেই জানে, আর তুমি জান না ? আমরা সময় থাকতে যদি সাবধান না হই, তাহলে আমাদের দুর্দশার আর অবধি থাকবে না।

তাহলে ?

এই সুযোগ। আজ রবিবার, শ্বেতাঙ্গ অফিসাররা আজ সবাই বিশ্রাম নিচ্ছে···

মুখে মুখে এ সংবাদ সৈনিকদের মধ্যে ছড়িয়ে পড়ে।

কিন্তু কে দেখাবে পথ ? কে দেবে মুক্তির সন্ধান ?

এগিয়ে এল এক তরুণ সেপাই। মঙ্গল পাঁড়ে।

উন্নত পেশল দীর্ঘ চেহারা।

ভাইসব, আর সময় নেই ! যদি নিজেদের জাতীয় বৈশিষ্ট্য, ধর্ম ফিরিঙ্গীর হাতে দলিত করতে না চাও তবে এগিয়ে এস। ধর কৃপাণ !

পাঁড়ের সর্বাঙ্গে যুদ্ধের বেশ। এক হাতে পিস্তল গুলিভরা, অন্য হাতে তীক্ষ্ণ তরবারী।

১৮৫৭-এর প্রথম মুক্তিসংগ্রামের মরণজয়ী সৈনিক।

এসো সব, একত্রে মিলিত হও।

ভেরীবাদক সামনেই ছিল, তার দিকে তাকিয়ে মঙ্গল পাঁড়ে বলে : তুর্যধ্বনি করো। ডাক দাও জনে জনে !···

ভেরীবাদক কান দিলে না সে কথায়, একশত বৎসরের দাসত্বের বিষে জর্জরিত ক্লীব।

এসো ইংরাজ ! ক্ষমতা থাকে সামনে এগিয়ে এসো, থাকে যদি রণে সাধ ! অস্থির পদে মঙ্গল পাঁড়ে সৈনিক নিবাসের সামনে ঘুরে বেড়ায়।

বাকী সব সৈনিকেরা স্তম্ভিত।···চোখের সামনে যেন উম্ঘাটিত হচ্ছে একটা আলোর শিখা।

অদূরে দেখা গেল একজন ইংরাজ অফিসার।

মঙ্গল পাঁড়ের পিস্তল গর্জে উঠল : গুড়ুম !...গুড়ুম !

গুলি লক্ষ্যভ্রষ্ট হলো।

অল্প দূরে সমস্ত সেপাইরা নির্বাক স্থাণুর মতই দাঁড়িয়ে।

এ শুধু অভাবনীয়ই নয়, অচিন্ত্যনীয়। এতকাল যাদের জন্য তারা রক্তপাত করে এসেছে, অবহেলে দিয়ে এসেছে জীবন, তাদেরই বিরুদ্ধে উন্মুক্ত হলো তীক্ষ্ন খরসান।

কাপুরুষ ! ভীরু মেষশাবক। দাঁড়িয়ে দেখছো কি ? এখনও দাঁড়িয়ে আছো নির্বাক অচল কাঠের পুতুলের মত ? লজ্জা কি নেই তোমাদের, ভুলে গেছো কি রানী ঝিন্দনের নির্বাসন ? পাঞ্জাবের দাসত্ব ? শ্রীমন্ত নানা সাহেবের প্রতি অবিচার ? ভেলোরের রক্তপাত ? রাণী লক্ষ্নীবাঈয়ের অশ্রুমোচন ? অযোধ্যার অপমান ?

শুধু দাঁড়িয়েই তারা ছিল না নির্বাকদর্শী, তাদের মধ্যে একজন হাবিলদার ছুটে গেল এ্যাড্‌জুটেন্ট সাহেব লেঃ বগের কাছে সংবাদ দিতে : সর্বনাশ হয়েছে স্যার। শীঘ্র চলুন, মঙ্গল পাঁড়ে বিদ্রোহী হয়ে উঠেছে।

মুহূর্তে যোদ্ধৃবেশে সজ্জিত হয়ে অশ্বারোহণে লেঃ বর্গ সৈনিক নিবাসে এসে উপস্থিত হলো।

কোথায় ? কোথায় সেই বিদ্রোহী সেপাই পাঁড়ে ?

দুড়ুম !...আবার গর্জে ওঠে পাঁড়ের হস্তধৃত পিস্তল।

লক্ষ্য লেঃ বগের শির।

লক্ষভ্রষ্ট হয়ে গুলি বিদ্ধ হলো অশ্বের গায়ে। মৃত্যুযন্ত্রণায় অশ্ব গড়িয়ে পড়ে রক্তাক্ত দেহে, লেঃ বর্গও ভূলুণ্ঠিত।

এবারে লেঃ বর্গ ভূ-শয্যা হতে উঠে উন্মুক্ত তীক্ষ্ন তরবারী হাতে এগিয়ে আসে তার সঙ্গে যোগ দেয় আরো দুজন শ্বেতাঙ্গ।

মঙ্গল পাঁড়ের কোষমুক্ত তীক্ষ্ন অসিও ঝিলিক দিয়ে ওঠে : এসো থাকে যদি রণসাধ ! রক্তের ঋণ শুধতে হবে !

অসিতে অসিতে যুদ্ধ ! অসি বাজে ঝন্‌ ঝন্‌ !...

অপূর্ব পরিস্থিতি—চারিখানি মুক্ত কৃপাণ রক্তলালসায় ঝিলিক হানছে ; অদূরে চারিপাশে ভিড় করে দাঁড়িয়ে নির্বাক চারিশত সেপাই।

প্রতাপের রক্ত ! শিবাজীর রক্ত ! ভোলেনি ভারত—ভোলেনি সেকথা। ওঠো জাগো বীর। আবার ক্ষত্রতেজে প্রজ্বলিত হয়ে ওঠো।

ঋণ শোধের দিন আজ।

চারিদিকে ঘনিয়ে এসেছে মহারাত্রির কালো ছায়া। আসে রাত্রি মহাবিপ্লবের। তারই অগ্নি-ইশারা দিকে দিকে। অগ্ন্যুৎসবের করো আয়োজন।

ভারতের মাটিতে শ্বেতাঙ্গের লাল রক্ত। বিজয়লক্ষ্মী বুঝি পাঁড়ের গলায়ই দুলিয়ে দেন বিজয়মাল্য।

লেঃ বগের শিরের ওপরে পাঁড়ের তীক্ষ্ন অসি নেমে আসে, আর রক্ষা

নেই !···

মীরজাফর, ইয়ার লতিফ, জগৎ শেঠ, উমিচাঁদ ! তোমরা কি মরবে না কোন দিন ! কি বিষ ছড়িয়ে গেলে এ দেশের মাটিতে !···এগিয়ে এল ঠিক সেই মুহূর্তেই মীরজাফরের বংশধর, মুসলমান সেপাই সেখ পল্টু। ছুটে এসে দু'হাতে প্রাণ-পণে পাঁড়েকে পশ্চাৎ হতে পল্টু জড়িয়ে ধরে।

ব্যর্থ হলো পাঁড়ের নিশানা।

রণক্লান্ত বীর বন্দী হলো তারই দেশবাসীর দেশদ্রোহিতায় ইংরাজের হাতে।

শেষ চেষ্টা করে বীর প্রাণপণে পল্টুর বাহুবন্ধন হ'তে নিজেকে মুক্ত করতে। পল্টুকেও অস্ত্রাঘাত করতে ত্রুটি করে না।

কিন্তু মীরজাফর ইয়ার লতিফের রক্ত ! তার তেজ তো সহজ নয় !

এদিকে বিদ্রোহের সংবাদ পেয়ে সেনাপতি হিয়ার্সে ততক্ষণ দ্রুত ছুটে এসেছে সৈনিক নিবাসে। মঙ্গল পাঁড়ে ঘৃণামিশ্রিত কণ্ঠে বলে : ধিক্ ! ভীরু নরাধম, কাপুরুষ ! পুতুলের মত দাঁড়িয়ে রইলে, বুঝবে একদিন এ দাসত্বের কি পরিণাম !

সহসা আবার পাঁড়ের হাতের পিস্তল গর্জে ওঠে, এবারে লক্ষ্য তার নিজেরই শির।

অভিমানী সৈনিক !···এবারে আত্মহত্যা করবার চেষ্টা করেছে।

ধোঁয়া···বারুদ···অগ্নি-ইশারা। আহত রক্তাক্ত দেহ লুটিয়ে পড়ল।

আহত রক্তাপ্লুত বন্দীবীরকে শৃংখলিত করে আনা হলো হাসপাতালে চিকিৎসার জন্য।

এদিকে চলল পাঁড়ের চিকিৎসা, অন্যদিকে বিচার-বিভ্রাট।

শ্বেতঙ্গদের সেই বিচার প্রহসন !

৬ই এপ্রিল। সেপাই মঙ্গল পাঁড়ের বিচার। প্রহসন শেষ হলো।

দণ্ডাদেশ : ফাঁসী !

আসামী তখনও অসুস্থ, রোগকাতর-হাসপাতালের শয্যায় শুয়ে। ক্ষতস্থান পচে ফুলে উঠেছে। বাঁচবার আশা খুবই কম।

নির্বিকার সৈনিক দণ্ডাদেশ শুনলে, তবু সতীর্থগণের সম্পর্কে একটি কথাও বললে না। আর বেশী দেরি করা উচিত নয়, কে জানে কখন কি হয় !

৮ই এপ্রিল ভোরবেলা সেই অসুস্থ মুমূর্ষু সৈনিককে বারাকপুরের সমুদয় সেপাইদের সামনেই প্রকাশ্যে ফাঁসীকাষ্ঠে ঝুলিয়ে দিয়ে দণ্ডাদেশের মর্যাদা অক্ষুণ্ণ রাখা হলো।

১৮৫৭ এর প্রথম শহীদ স্বাধীনতার পাষাণ-বেদীমূলে দিল ১৮৫৭ এর মহাবিপ্লবের প্রথম রক্তাঞ্জলি !

আর ৩৪ গণিত সিপাহীদের জমাদার ! মঙ্গল পাঁড়ে যখন শ্বেতাঙ্গ সৈনিক-পুরুষদের আক্রমণ করে জর্জরিত করে তুলেছে, সে-সময়ও জমাদার কোনরূপ সাহায্য না করে নিশ্চেষ্ট থাকার অপরাধে শ্বেতাঙ্গ বিচারপতিরা তাকে মৃত্যুদণ্ডা-দেশ দিল।

২১শে জর্মাদারের ফাঁসী হলো।

সূর্য উঠছে। দিগন্তে তারই রক্ত-ইশারা।

ঐ যে দেখি আকাশ পথে,
সূর্য আসে অগ্নি-রথে।

সূর্যের অগ্নিরথচক্রের ঘর্ষণে ঘর্ষণে উৎক্ষিপ্ত অগ্নিস্ফুলিঙ্গ ভারতের দিক: হতে দিগন্তে ফুলঝুরি ছড়াচ্ছে।

সৈনিক নিবাসে নিবাসে অসন্তোষের ইঙ্গিত।

কোথায় বাংলাদেশ, আর কোথায় হাজার মাইল দূরবর্তী সুদূরবিস্তৃত সমুন্নত পর্বতমালার সন্নিহিত ভুখণ্ডে আম্বালা নগর।

এই সেই আম্বালা, যার পূর্বপ্রান্তে ভারতবিখ্যাত সুবিস্তৃত কুরুক্ষেত্র। একদা যেখানে সুদূর অতীতে পৃথ্বীরাজ ও সমরসিংহের প্রাণবায়ুর সঙ্গে সঙ্গে ভারতের সৌভাগ্য রবি অস্তাচলে গিয়েছিল, মহারাষ্ট্রীয়রা যেখানে আপনাদের জম্মভূমির রত্নসিংহাসন-লাভের আশা বিসর্জন দিয়েছিল, সেইখানেই শ্বেতাঙ্গ গভর্ণমেন্টের সৈন্যদের প্রধান আড্ডা ; অসন্তোষের কালো মেঘ সেখানেও ফেললে কালো ছায়া।

শ্বেতাঙ্গ সৈনিকপুরুষ মার্টিনো সেপাইদের অভিনব বন্দুকের ব্যবহার-প্রণালী শিক্ষা দিচ্ছিল।

মার্টিনোর প্রাণ আশঙ্কায় দুলে ওঠে। সে কালবিলম্ব না করে প্রধান সেনাপতিকে সমুদয় ব্যাপার জানাল।

প্রধান সেনাপতি এক দীর্ঘ বক্তৃতা দিল ; কিন্তু বোঝা গেল, কথায় আজ আর সেপাইরা ভুলবে না। শান্ত পাথরের বুকেও ঘর্ষণে ঘর্ষণে অগ্নিস্ফুরণ দেখা দিয়েছে। এ আগুন অত সহজে নিভবে না।

রাত্রির পর রাত্রি ইউরোপীয় সৈনিক নিবাস, মালগুদাম, চিকিৎসালয় একে একে অগ্নির করালগ্রাসে ভস্মীভূত হয়ে যায়, কিন্তু কে জ্বালায় আগুন কোন সন্ধানই তার মিলে না!

সময় বহে যায়। সপ্তাহের পর সপ্তাহ। মাসের পর মাস। কিন্তু একদা বারাকপুরে যে অগ্নিপ্রশস্তি শুরু হয়েছিল, তা আর যেন কিছুতেই নিভতে চায় না।

বারাকপুর হ'তে রাণীগঞ্জ, রাণীগঞ্জ হ'তে বহরমপুর, সেখান হতে আম্বালা, তারপর মীরাট। মীরাট! ১৮৫৭-এর মহাবিপ্লবের লীলাভূমি মীরাট!

১৮৫৭-এর বিরাট অগ্ন্যুৎসবের প্রথম স্ফুরণ ঐ মীরাটের মাটিতেই।

মীরাটের পোড়া মাটিতেই দীর্ঘ একশত বৎসরের পর প্রথম ব্যাপক রক্ত দিয়ে ঋণশোধ দিতে হয়েছিল এ দেশে ফিরিঙ্গীদের।

মীরাট! স্মৃতিপথে ভেসে উঠছে অনলশিখার রাঙা আলোয় রক্তাভ মীরাট। জনতা পূর্ণ, সৈনিক নিবাস, বাজারের লোকারণ্য, সর্বত্রই এক যোগীপুরুষকে দেখা যাচ্ছে।

হস্তিপৃষ্ঠে চেপে যোগী মীরাটের সর্বত্র বিপ্লবের বাণী ছড়িয়ে চলে।

নগরের শান্তিরক্ষকের দল সন্দিহান হয়ে ওঠে : কে? কে এই যোগী? কি এর উদ্দেশ্য?

সরকার হ'তে আদেশজারী হলো : যেমন করে হোক, বন্দী করো ঐ যোগীকে।

কিন্তু কোথায় সেই যোগী!

সরকারের শ্যেনদৃষ্টি এড়িয়ে হাওয়ায় যেন গেছে সে মিলিয়ে যাদুমন্ত্রে।

যোগীর সর্বাঙ্গে তখন সৈনিকের বেশ। অসংখ্য সৈনিকের মাঝে সেও একজন। সাধ্য কি তাকে তখন খুঁজে বের করে কেউ!

বিখ্যাত তৃতীয় অশ্বারোহী দল তখন মীরাটে।

২৪শে এপ্রিল প্রকাশ্য ময়দানে সেপাইদের কুচকাওয়াজ হবে এবং সেই কুচকাওয়াজের সময়ই সকলকে নতুন টোটা সম্পর্কে শিক্ষা দেওয়া হবে, আদেশ-জারী হয়েছে।

এদিকে ২৩শে এপ্রিল রাত্রি দশটায়।

সেনাপতি তার নিজের কক্ষে বসে। সম্মুখে বেলোয়ারী পাত্রে রঙিন সুরা।

ঘরের বাইরে পদশব্দ শোনা গেল।

: কে?

বৃদ্ধ হাবিলদার হীরা সিং কক্ষে এসে প্রবেশ করে।

: কি সংবাদ হীরা সিং? এত রাত্রে?

: সমস্ত সেপাই নতুন টোটার উপব সন্দিহান হয়ে উঠেছে এবং আপনার আদেশ শোনা অবধি সৈন্যদের মধ্যে বেশ চাঞ্চল্য দেখা দিয়েছে।

: হুঁ। তারপর?

: আমার মনে হয়—

: কি তোমার মনে হয়?

: আপাতত কাল প্রত্যূষে কুচকাওয়াজের সময় টোটা ব্যবহারের আদেশ স্থগিত রাখলেই বোধহয় ভাল হতো।

: বেশ, আমি এ্যাডজুটেন্টকে লিখে পাঠাচ্ছি। দেখি তিনি কি বলেন!

এ্যাডজুটেন্ট সব কথা শুনে বললেন : ক্ষেপেছো? Order is order! একবার যে আদেশজারী হয়েছে, এখন সে আদেশ প্রত্যাহার করলে সবাই বলবে, ইংরাজরা ভীরু—কাপুরুষ! না, না! আদেশ বলবৎ থাকবে।

এ্যাডজুটেন্টের বলদৃপ্ত আদেশ ব্যর্থ হয়ে গেল পরদিন প্রত্যূষে কুচকাওয়াজের সময় ৯০ জন সেপাইএর মধ্যে হীরা সিং প্রভৃতি পাঁচজন সৈনিক ছাড়া বাকী ৮৫ জন হুকুম সত্বেও টোটা স্পর্শ পর্যন্ত করলো না।

সামরিক আদেশকে তারা অবহেলে লঙ্ঘন করলো। সেদিনকার কুচকাওয়াজের আসল উদ্দেশ্যই ব্যর্থ হয়ে গেল।

তৃতীয় অশ্বারোহী দলের উত্তেজনা অন্যান্য দলের মধ্যেও সঞ্চারিত হলো।

শুধু কি সেপাইদের মধ্যেই উত্তেজনা! জনসাধারণ হিন্দু-মুসলমানরাও ভারতের এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্যন্ত উত্তেজিত হয়ে উঠেছে।

মেঘে মেঘে আকাশ ছেয়ে গেল। ক্ষণে ক্ষণে বিদ্যুতের অগ্নি-ইঙ্গিত—ঝিলিক দিয়ে যায় বার বার।

কেবল যে বসা-নির্মিত টোটা তাই নয়; আরো শোনা যাচ্ছে, কোম্পানীর ও মহারানীর আদেশে বাজারের ময়দা ও লবণে নাকি অস্থিচূর্ণ মিশিয়ে দেওয়া হচ্ছে।

ধর্মোন্মাদ ভারতবাসী! কোম্পানীর আমলে মানসম্ভ্রম প্রতিপত্তি অর্থ সব তো গেছেই, এবারে ধর্মও বুঝি আর থাকে না।

উত্তরপশ্চিম অঞ্চলে আবার আর এক নূতন ধরনের কথা শোনা যাচ্ছে।

চাপাটির মধ্যে তারা নাকি গ্রাম হতে গ্রামান্তরে, শহর হতে শহরে, নগর হতে নগরে চালিয়েছে সৈনিক ও জনসাধারণের মধ্যে পত্রবিনিময় করে বিপ্লবপ্রস্তুতি।

মহারাষ্ট্র-চক্রের অধিনায়ক, পরাক্রমশালী বাজীরাওয়ের উত্তরাধিকারী, নির্যাতিত হৃতসর্বস্ব শ্রীভট্ট শ্রীমন্ত নানা সাহেব তখন স্বীয় রাজ্য হতে বিতাড়িত হয়ে কানপুরের নিকটবর্তী বিঠুরে একান্ত শোচনীয় ভাবে দিনাতিপাত করছেন।

অযোধ্যাধিপতি ওয়াজেদ আলী রাজ্য-সম্মান হতে বিচ্যুত হয়ে কলকাতায় বাস করছেন। ইংরাজের অকথ্য অত্যাচারে নানাসাহেবের বুকের ক্ষতস্থান দিয়ে নিরন্তর রক্তক্ষরণ হচ্ছে।

ভারতের নগরে নগরে এপ্রিল মাসে ভ্রাম্যমাণের বেশে শ্রীমন্ত নানাসাহেব বিপ্লবের বাণী প্রচার করে বেড়াচ্ছেন তখন: ভারতবাসী! মুক্তির দিন আগত ঐ! সঙ্ঘবদ্ধ হও! জাগ্রত হও।

নানাসাহেব ঘুরছেন, বিঠুর থেকে কাল্পি, কাল্পি হতে কানপুর, সেখান হতে দিল্লী, দিল্লী থেকে লক্ষ্নৌ! নানাসাহেবের দূতেরাও দেশে দেশে তাঁর বাণী বহন করে নিয়ে যাচ্ছে।

মে মাস এসে গেল।

প্রখর গ্রীষ্ম। মার্তণ্ডদেব যেন অগ্নি ছড়াচ্ছেন।

২৪শে এপ্রিলের কাওয়াজের ময়দানে সামরিক আদেশ লঙ্ঘনকারী তৃতীয় অশ্বারোহী দলের যে ৮৫ জন সৈনিক টোটা স্পর্শ করেনি, ৬ই মে তাদের বিচার শুরু হয়ে ৯ই মে বিচার শেষ হলো।

বিচারে প্রত্যেকের দশ বৎসর কারাদণ্ডের আদেশ দেওয়া হলো।

৯ই মের প্রভাত।

আকাশ মেঘে মেঘে আচ্ছন্ন। ক্ষণে ক্ষণে সোনালী বিদ্যুতের অগ্নি-ইসারা। প্রবল বায়ুর হাহাকার।

ঝড়—ঝড় আসবে, তারই অত্যাসন্ন রূঢ় ইঙ্গিত।

মেঘাচ্ছন্ন আকাশের তলে ইংরাজের বিচারে দোষী সেপাইরা ময়দানে এসে শ্রেণীবদ্ধভাবে দাঁড়িয়েছে।

মেঘলা আকাশের কালোছায়া সৈনিকদের মুখেও পড়েছে।

অদূরে সজ্জিত অগ্নিবর্ষী কামানশ্রেণী। কামানের সামনে গোরা সৈনিকরা আদেশের অপেক্ষায় দণ্ডায়মান, যদি কোন বিদ্রোহী দণ্ডাদেশের সময় গোলযোগ

করে, তবে মুহূর্তে কামান দাগিয়ে সব উড়িয়ে দেওয়া হবে।

সামরিক সাজে সজ্জিত সেনাপতি হিউইট ময়দানে এসে প্রবেশ করল।

গুরুগম্ভীর স্বরে সেনাপতির দণ্ডাদেশ-লিপি পাঠের পর, দণ্ডানুযায়ী একে একে সমস্ত বিদ্রোহী সেপাইয়ের সামরিক পরিচ্ছদ খুলে নেওয়া হলো এবং ধীরে প্রত্যেককে শৃংখলিত করা হলো।

কুইক মার্চ!

বন্দীরা সারিবদ্ধ ভাবে কারাগারের দিকে এগিয়ে চলে।

হাতপায়ের শৃংখল ঝন্ ঝন্ শব্দে বাজে।

মীরাটে যখন চলছে এই নাটকের অনুষ্ঠান, সুদূর বাংলায় বারাকপুরেও চলেছে আর এক বিচার-প্রহসন।

মঙ্গল পাঁড়ের অসুস্থ রুগ্ণ দেহ ফাঁসীর দড়িতে ঝুলিয়ে বিচার শুরু হলো বাকী সব সেপাইদের—যারা ঐদিন রাত্রে মঙ্গল পাঁড়েকে গুলি ছুঁড়তে দেখেও ইংরাজ-পুঙ্গবদের সাহায্য না করে নিশ্চেষ্ট হয়ে দাঁড়িয়েছিল, তাদের!

২রা মে বাকী সেপাইরা নিরস্ত্র হয়ে সৈন্যশ্রেণী থেকে বিতাড়িত হলো।

বিতাড়িত সৈন্যদল অযোধ্যায় এসে হাজির হয়।

বুকের মধ্যে জ্বলছে তাদের অপমানের তুষানল ধিকি ধিকি।

দৃঢ়বদ্ধ ওষ্ঠ।

প্রতিহিংসা চাই। এই অন্যায় অবিচারের প্রতিশোধ চাই।

অযোধ্যার একদল সৈনিকও টোটা স্পর্শ করতে অসম্মত। আবার সেই নিরস্ত্রীকরণের প্রহসন।

চন্দ্রালোকিত রাত্রি।

জগৎ স্বপ্নময়।

কাওয়াজের ময়দানে সমস্ত সৈনিক সেনাপতির আদেশে শ্রেণীবদ্ধ ভাবে এসে দাঁড়িয়েছে। অদূরে আগের মতই শ্রেণীবদ্ধ অগ্নি-উদ্গারী কামান ও প্রস্তুত গোরা সৈন্য।

বুঝতে আর কিছুই কারো বাকী থাকে না, কেন এই গভীর চন্দ্রালোকিত রাত্রে সেপাইদের ঘুম ভাঙিয়ে সবাইকে এখানে ডেকে আনা হয়েছে।

হঠাৎ একটা কামানে আগুন জ্বলে উঠল।

সর্বনাশ! দেখতে দেখতে ভীত ত্রস্ত সেপাইরা প্রাণভয়ে অনেকেই ময়দান হতে ছুটে পালায়।

সঙ্গে সঙ্গে ইংরাজ সৈন্য পলাতকদের অনুসরণ করে।

বাকী সৈন্যরা সেনাপতির আদেশে অস্ত্রত্যাগ করে ভূমিতে রাখল।

আকাশে পূর্ণচন্দ্র।

রজতশুভ্র কিরণজালে ধরিত্রী স্বপ্নময়ী।

পলাতকদের অনেকেই ক্রমে ধরা পড়ে কারারুদ্ধ হলো।

ইংরাজের নিরস্ত্রীকরণ মহোৎসব শেষ না হতে-হতেই রুদ্র ভৈরবের প্রলয়-ডমরু বেজে ওঠে গুরু গুরু তালে।

ইংরাজের গৃহে গৃহে নিশ্চিন্ত বিশ্রম্ভালাপ। বেলোয়ারী কাচের স্বপ্নালু আওয়াজ ; আর কারাগৃহের বাইরে যেসব সেপাই রয়ে গেল তাদের প্রাণে জ্বলছে তখন আগুন।

এবং সে আগুন বেশিক্ষণ চাপা রইলো কি ?…

চিন্তা একটার পর একটা এসে যেন উদ্‌ভ্রান্ত করে ফেলে : তাদের চোখের সামনে প্রভাতে যে নাটক অনুষ্ঠিত হয়ে গেল, কে বলতে পারে তাদের ভাগ্যেও কাল সেই নাটকের পুনরনুষ্ঠান হবে কিনা !

গোপনে গোপনে বসল পরামর্শ-সভা।

কারো চোখেই নিদ্রা নেই।

রাত্রি-অবসান। প্রভাত হয়েছে। সূর্য-সারথির অগ্নিরথের চূড়া দেখা যায় ঐ পূর্ব গগনে রক্তরাঙা।

ক্রমে বেলা বাড়ে, মে মাসের প্রখর সূর্য কিরণে পৃথিবী ঝলসে যায়।

কোন শ্বেতাঙ্গ কর্মচারীর ঘরেই দেশীয় ভৃত্যরা কাজে আসেনি আজ। ব্যাপার কি ?

যা হোক, বেলা আরো গড়িয়ে যায়।

সহসা ইংরাজদের এতক্ষণে যেন চমক্ ভাঙে। চারিদিকে কেমন একটা বিশ্রী থম্‌থমে ভাব।

কি একটা ভয়ঙ্কর যে ঘটবে তারই সুস্পষ্ট আভাস।

ধীরে ধীরে দিনমণি অস্তাচলে গেলেন।

বেলা ৫টা হবে।

দণ্ডিত তৃতীয় অশ্বারোহী দলের বাকী সৈন্যরা সবাই অশ্বপৃষ্ঠে চেপে অশ্বপৃষ্ঠে চাবুক হানে।

শিক্ষিত অশ্ব ছুটে চলে ঝড়ের বেগে। মীরাটের পথের ধূলি ওড়ে।

অশ্বারোহী সৈন্যরা কারাগারের লৌহকপাটের সামনে এসে বেগবান্ অশ্বের বল্গা টেনে ধরে। আদেশ উচ্চারিত হয় কঠিন কণ্ঠে : খোল দ্বার ! ইংরাজের কারাগার চূর্ণবিচূর্ণ করে। মুক্ত করো বন্দীদের। অত্যাচারের অবসান হোক্।

ব্রিটিশের পাথরে গড়ে তোলা কারাগারের লৌহকপাট ঝন্ ঝন্ শব্দে খুলে গেল।

ভেঙেছ দুয়ার এসেছো জ্যোতির্ময়,
তোমারি হউক জয়।
তিমিরবিদার উদার অভ্যুদয়,
তোমারি হউক জয়।

এতটুকু দুশ্চিন্তা, এতটুকু ভীতি বা এতটুকু নেই আশঙ্কা।

বন্দীরা অবাক বিস্ময়ে চেয়ে থাকে, এ কি স্বপ্ন না সত্যি !

অশ্বারোহীদের সঙ্গেই ছিল একজন কর্মকার। দলপতির আদেশে কর্মকার ছেণী ও হাতুড়ির আঘাতে দেখতে দেখতে বন্দীদের হাতের ও পায়ের লৌহশৃঙ্খলগুলো কেটে টুকরো টুকরো করে ফেলে।

কিছুক্ষণ পরে অশ্বারোহী দল ফিরে গেছে, বন্দীরাও বিজয়-উল্লাসে করেছে তাদের অনুসরণ।

শূন্য কারাকক্ষ।

শুধু ইতস্তত-বিক্ষিপ্ত লৌহশৃংখলের ভাঙা টুকরোগুলো সাক্ষ্য দিচ্ছে দীর্ঘ একশত বৎসরের নির্মম অত্যাচারের।

গোধূলির ম্লান আলোয় মীরাট রহস্যঘন হয়ে ওঠে।

সন্ধ্যা আসে ঐ।

কর্নেল ফিনিস অশ্বারোহণে দ্রুতবেগে ছুটে এলেন সৈনিকনিবাসে। এখনও হয়তো সময় আছে, উপদেশ ও মিষ্টি কথায় বোকা ভারতীয় সেপাইদের হয়তো শান্ত করা গেলেও যেতে পারে চিরকালের মতই।

মুহূর্তে তার সে স্বপ্ন ছিন্ন-ভিন্ন হয়ে গেল। বিদ্রোহী সেনানায়কের হাতের বন্দুক গর্জন করে উঠলো : গুড়ুম!… …

সেই গুলির আঘাতে অশ্ব লুটিয়ে পড়ল।

দেখতে দেখতে চারিদিক হতে অনলশিখা ছুটে এল। শতেক বন্দুক এক সঙ্গে তীব্র গর্জন করে ওঠে : গুড়ুম্! গুড়ুম্! গুড়ুম্!…

শ্বেতাঙ্গ সেনাপতির দেহ গুলিতে গুলিতে ঝাঁঝরা হয়ে মাটিতে লুটিয়ে পড়ে। রক্ত! লাল রক্ত! সিরাজের রক্ত! মিরকাশেমের রক্ত! মহারাজ নন্দকুমারের রক্ত! প্রতিশোধ—প্রতিশোধ চাই!

দলে দলে সৈন্যরা এসে সব মিলিত হয় একত্রে।

আগুন! আগুন জ্বলেছে মীরাটে।

১৮৫৭এর মহাযজ্ঞের আকাশচুম্বী লেলিহান অগ্নিশিখা।

অনুকূল বায়ুপ্রবাহে দিকে দিকে ছড়িয়ে যায় সেই সর্বধ্বংসী অগ্নিশিক্ষা—অগ্নিসংস্কার!

হাওয়ার বেগে বিদ্রোহের সংবাদ মীরাটের সর্বত্র মুহূর্তে ছড়িয়ে পড়ে।

প্রধান সেনাপতি শ্বেতাঙ্গ কর্নেল স্মাইথ কোথায় লুকিয়েছে প্রাণভয়ে কে জানে! ক্রমে রাত্রি গভীর হয়।

যেদিকে তাকাই শুধু আগুন আর আগুন।

উন্মত্ত সৈনিকের বিজয়-উল্লাস। রাজপথে লোক নাহি ধরে।

ক্যাপ্টেন ক্রেগী ছুটে এলো। নিজের দলের অধীনস্থ সৈনিকদের আদেশ দিল : শীঘ্র অস্ত্রে সুসজ্জিত হ'য়ে কাওয়াজের ক্ষেত্রে চল।

অনেকেই সে আদেশ শিরোধার্য করে নেয়।

: শীঘ্র চল। মুক্ত কয়েদীদের আবার বন্দী করতে হবে।

অদূরে শোনা যায় শতকণ্ঠে বিজয়-উল্লাস।

অশ্বক্ষুরের ঘর্ষণে মীরাটের পথের ধূলি উড়ছে।

: চলো! চলো! দিল্লী চলো!

বেগবান-অশ্বারূঢ় হয়ে বন্দীরা তখন দিল্লীর পথে ছুটে চলেছে।

দিল্লী! ভারতের রাজধানী দিল্লী!…

সভয়ে ক্রেগী পথ হ'তে সরে দাঁড়ায়।

এখন কি কর্তব্য ?

ফিরে চল আবার সৈনিকনিবাসে।

ক্রেগী ফিরে চলে।

বাজার, জনপথ সর্বত্র সৈনিকরা বিজয়-উল্লাসে ঘুরে বেড়াচ্ছে।

চারিদিকে চলেছে ফিরিঙ্গীর ধ্বংসযজ্ঞ।

পুরুষ বা রমণী বা শিশু কেউ বাদ নেই। বন্দুকের গুলিতে কেউ দেয় প্রাণ—তীক্ষ্ণ অসিমুখে কারও দেহ খণ্ডে খণ্ডে ছড়িয়ে পড়ে।

রক্তে মীরাটের ধূলি রাঙা হয়ে যায়। অবাধে হত্যা, অবাধে লুণ্ঠন, অবাধে অগ্নিসংযোগ। চারিদিকে আহত ও মুমূর্ষুর আর্তনাদ।

আগুন ও ধূমে আকাশ ও বাতাস আচ্ছন্ন।

সেপাইদের সঙ্গে হাতে হাত মিলিয়েছে নগরবাসী।

মীরাট জ্বলতে থাকুক।

## পাঁচ

আমরা এগিয়ে চলি দিল্লীর পথে।

চল দিল্লী। দিল্লী চলে হাম। দিল্লী অনেক দূর। সত্যিই কি দিল্লী তখনও অনেক দূর!

দিল্লী! হিন্দু-রাজচক্রবর্তী বীরশ্রেষ্ঠ পৃথ্বীরাজের প্রিয় নিকেতন। মুঘোল সম্রাট আকবরের প্রমোদভূমি। আজ সেই দিল্লী ব্রিটিশ শক্তির নিষ্পেষণে অন্ধকারে অশ্রুমোচন করছে।

প্রায় অর্ধশতাব্দী পূর্ব হতেই দিল্লীর মুঘল অধিপতি সম্পত্তিচ্যুত, ক্ষমতাচ্যুত, ব্রিটিশশক্তির পদানত।

কিন্তু তখনো দেশবাসী ভোলেনি—আকবরের সাম্রাজ্যপ্রতিষ্ঠা, শাহজাহানের অপূর্ব শাসনপরিচালনা, আলমগীর বাদশার প্রভুত্ব!

পূর্বপুরুষের সেই অনমনীয়তা আজ ওদের রক্তে দিয়েছে ডাক।

তৈমুরের উত্তরাধিকারী, তৈমুরের বংশজ বৃদ্ধ আব্দুল মুজাফর সিরাজুদ্দিন মহম্মদ বাহাদুর শাহ নামে মাত্র দিল্লীর সম্রাট। ইংরাজের বৃত্তিভোগী, শত লাঞ্ছনায় লাঞ্ছিত, দুঃখে দৈন্যে হতশ্রী।

হায় রে! যাদের অঙ্গুলিহেলনে একদা আসমুদ্র হিমালয় ভারতভূমি নত হয়ে চালিত হয়েছে, যাদের দরবারে সেদিনও ইংরাজ বণিককে নিঃশব্দে, নগ্নপদে নত হয়ে সেলাম দিতে দিতে প্রবেশ করে, দূর হ'তে নজরানা দিয়ে তবে বক্তব্য পেশ করতে হয়েছে, সেই ভূলোকবিশ্রুত ময়ূরসিংহাসনের উত্তরাধিকারী, যাদের অতুল বৈভব ও ঐশ্বর্যের এই বিচিত্র সাতরঙা বেলোয়ারি ঝাড়ের ও সুবর্ণপাত্রে ফেনিল দ্রাক্ষাসুরার বুদ্বুদে প্রতিবিম্বিত হয়েছে, যারা অবহেলে মুঠো মুঠো সোনা দীনদুঃখী-দরিদ্রদের মধ্যে জনে জনে বিলিয়েছে, আজ কিনা তাদেরই

বংশধরকে ইংরাজের দেওয়া মাত্র দশ লক্ষ টাকা ভিক্ষার দয়ায় ক্ষুধার অন্ন সংস্থান করতে হচ্ছে!

কোম্পানীর রাজ্যবিস্তারের সঙ্গে সঙ্গেই দিল্লীর গৌরবরবি অস্তাচলমুখী হচ্ছিল ক্রমে ক্রমে।

বেশী দিনের কথা তো নয়। তাই বুঝি ১৮৫৭এর রক্তিম আকাশপটে অতীত গৌরবের লুপ্ত ছবিখানি মুক্তিকামী বীর শহীদের চোখের সম্মুখে বার বার সকরুণ রেখায় ফুটে উঠেছিল।

আবার যদি উল্টে যাই শ্বেতাঙ্গদের এদেশে আধিপত্য-বিস্তারের সেই কলঙ্কিত রক্তাক্ত অতীত ইতিহাসের পাতাগুলো: মারাঠাদের পরাজয় ও ফরাসীদের ক্ষমতানাশের নববলে বলীয়ান ইংরাজ। বহিঃশত্রুর আক্রমণের আর কোন ভয়ই নেই। ভারতের স্বাধীন রাজন্যবর্গকে একে একে ঘোর ষড়যন্ত্র করে মুকুটহীন, হৃতসর্বস্ব ও শ্রীহীন ভুলুণ্ঠিত করা হয়েছে। এবারে তাদের শ্যেনদৃষ্টি গিয়ে পড়ে দিল্লীর মুঘল সম্রাটের ওপরে।

এই বিজয়-উৎসবের দিন আবার দিল্লীতে মুঘল সম্রাটের আধিপত্য কেন থাকে? কেন তার নামে আজ টাকা প্রস্তুত হবে? কেন তার নামে দিতে হবে 'খেলাত'? কেন বের হবে তার নামে 'ফর্মান'? কেন দিতে হবে তার সম্মানার্থে 'নজরানা'? প্রাচীনের এইসব নিদর্শন, অহেতুক আনুগত্য-স্বীকার, এ যে অসহ্য! শ্বেতদ্বীপের মানুষ আমরা। আমরাই যখন এদের প্রভু—। দণ্ডমুণ্ডের কর্তা! ১৮২৭ খৃষ্টাব্দে লর্ড আমহার্স্ট বললে: করবো না আর দিল্লীর সম্রাটের আনুগত্য স্বীকার।

দিল্লীর মসনদে তখন আসীন বৃদ্ধ আকবর শাহ।

তবে হাঁ, এসব আনুগত্য-স্বীকার আমরা করবো না বটে, তবে তার বিনিময়ে আপনাকে পাঁচ লক্ষ টাকা দেব ঘুষ।

সেদিন উনবিংশ শতাব্দীর প্রারম্ভে লর্ড লেক ও ওয়েলেসলী যখন জরাজীর্ণ অন্ধ বৃদ্ধ দিল্লীর সম্রাট শাহ আলমকে পরাক্রান্ত মহারাষ্ট্রীয়দের হাত হ'তে মুক্ত করে নিজেদের বেড়াজাল দিয়ে ঘিরে ফেললে, প্রকৃতপক্ষে সেইদিনই দিল্লীর শেষ স্বাধীন সম্রাটের গৌরবরবি অস্তমিত হয়েছিল। দিল্লীও ইংরাজের রাজ্য-লালসার যজ্ঞানলে আত্মাহুতি দিয়েছিল সেইদিনই।

চতুর ইংরাজ, লোকের সামনে বৃদ্ধ শাহ আলমকে কোন অসম্মান সেদিন প্রদর্শন করলো না বটে, তবে শাহ আলমের বিস্তীর্ণ রাজ্যখণ্ড ও সম্পত্তি গ্রাস করে মহারাষ্ট্রীয়গণের নির্ধারিত সম্পত্তি ও বৃত্তিই বহাল রাখল। বৃত্তি মাত্র দশ লক্ষ মুদ্রা।

অন্ধ সম্রাট শাহ আলম ছিলেন কবি। বুকের রক্ত দিয়ে যে কবিতা সেদিন তিনি রচনা করে গেছেন, চিরদিন লোকে তা স্মরণ করবে।

সম্রাটকে বৃত্তিভোগী করেও ইংরাজের আশ মেটে নি, তাই তাঁকে দিল্লী থেকে সুদূর মুঙ্গেরে অপসারিত করবার প্রচেষ্টা ইংরাজ বণিক শুরু করলে।

১৮০৬ খৃষ্টাব্দে বৃদ্ধ জরাজীর্ণ অন্ধ সম্রাট মৃত্যুর মধ্য দিয়ে মুক্তির পথ খুঁজে পেলেন।

শাহ্ আলমের মৃত্যুর পর সিংহাসনে বসলেন তাঁর পুত্র আকবর শাহ।

১৮২৭, মে—সম্রাটের আনুগত্য-স্বীকারে অসম্মতি জানাল কোম্পানী। মাত্র পাঁচ লক্ষ মুদ্রার বিনিময়ে সম্রাটকে অঙ্গীকারবদ্ধ করা হলো।

১৮২২এ প্রধান সেনাপতি সম্রাটকে 'নজরানা' দেওয়া বন্ধ করলে।

একে একে আরো নিয়ম-কানুন হলো : সম্রাট দিল্লীর বাইরে কোথাও যেতে পারবেন না।

দিল্লীর রাজকুমারদের জন্য সম্মানসূচক তোপধ্বনিও হবে না। রাজকীয় সম্মানের সঙ্গে রাজকুমাররা দিল্লী হ'তে কোন জায়গায় যেতে পারবে না।

১৮৩৬এর আগে ১৮৩৫এই দিল্লীশ্বরো বা জগদীশ্বরো বা'র শেষ প্রভাব চুর্ণ করা হলো—দিল্লীশ্বরের নামাঙ্কিত মুদ্রার পরিবর্তে ভারতবর্ষে সর্বপ্রথম কোম্পানীর মুদ্রার প্রচলনে।

যাঁদের পূর্বপুরুষেরা একদিন শ্বেতাঙ্গ বণিকদের ভারতের মাটিতে বিদেশী অতিথি বলে আশ্রয় দিয়েছেন, যাঁদের পূর্বপুরুষদের সৌজন্যেই বণিক কোম্পানী সাত সমুদ্র তের নদীর পার হ'তে এসেও অজ্ঞাতাকুশলীল বাংলায় আপনাদের ব্যবসা চালাবার সুবিধা পেয়েছে, এবং যাঁরা পিতা বণিক কোম্পানীকে বাংলা-বিহার-উড়িষ্যার দেওয়ানী পদ দিয়ে গৌরবান্বিত করেছেন, আজ তিনিই এখন বণিক কোম্পানীর বিচারে ক্ষমতাশূন্য, প্রভুত্বশূন্য ও রাজলক্ষ্মীশূন্য! সামান্য দয়ার বৃত্তিভোগী।

১৮৩৭ খৃষ্টাব্দে ৮২ বৎসর বয়সে আকবর শাহের মৃত্যুর পর যখন পুত্র বাহাদুর শাহ সিংহাসনে বসলেন, রাজলক্ষ্মী তখন বিদায় নিয়েছেন দিল্লীর প্রাসাদ হতে।

ইংরাজদত্ত সামান্য বৃত্তিতে ভরণপোষণ চলে না, এবং তার জন্য সম্রাটের ইংরাজের কাছে সাশ্রু আবেদন অগ্রাহ্য হয়েছে!

তাঁর আবেদন নিয়ে তাঁরই দেওয়া 'রাজা' উপাধিতে ভূষিত রাজা রামমোহন রায়ের ইংলণ্ডে গিয়েও কোন লাভ হলো না।

তারপরে আবার শুরু হলো শ্রীহীন ভুলুণ্ঠিত মুঘোল সিংহাসন নিয়ে টানাটানি।

বৃদ্ধ বয়সে সম্রাট আবার অপূর্ব রূপলাবণ্যময়ী পূর্ণ যুবতী জিন্নত মহলের পাণিপীড়ন করলেন। শুধু যে অপূর্ব রূপবতীই ছিলেন জিন্নত তা নয়, প্রখর বুদ্ধিশালিনী ও তেজস্বিনী ছিলেন সেই রাজমহিষী।

বৃদ্ধ সম্রাট যুবতী নারীর ক্রীড়নক।

জিন্নত চান তাঁর প্রিয়তম পুত্র জোয়ান্ বখত পূর্বপুরুষদের সিংহাসনের অধিকারী হয়।

১৮৪৯এ সিংহাসনের প্রকৃত পক্ষে উত্তরাধিকারী রাজকুমার দারা বখ্তের মৃত্যু যখন হলো, সম্রাটের বয়স তখন সত্তর বৎসর—জরাজীর্ণ মৃত্যুপথযাত্রী।

আবার সেই মহামান্য গবর্নর বাহাদুর—লর্ড ডালহৌসী!

মনে পড়ছে কি সেই লর্ড ডালহৌসীকে?

সেতারা, ঝাঁসী, কেরৌলী, অযোধ্যা ও মহারাষ্ট্রের বুকে যে জঘন্য নাটক অনুষ্ঠিত হয়েছিল, তারই প্রধান নায়ক। অত্যাচার ও অন্যায়ানুষ্ঠানের মেঘনাদ লর্ড ডালহৌসী। দারা বখ্‌তের অকালমৃত্যুর সঙ্গে সঙ্গেই ডালহৌসীর সর্বগ্রাসী ক্ষুধিত দৃষ্টি লেলিহ হয়ে ওঠে : এই সুযোগ! আগে একবার যখন তিনি দিল্লীশ্বরের সমস্ত রাজকীয় সম্মান বিনষ্ট করতে উদ্যোগী হয়েছিলেন। তাঁর সাধে বাদ সেধেছিল বিলাতের ডিরেক্‌টার-সভার সভ্যরা। কিন্তু এতদিনে বুঝি সত্যিই সে সুবর্ণ-সুযোগ এল।

এবারেও ডিরেক্‌টার-সভার সভ্যরা সমস্ত বিবরণ জানতে চাইল।

লর্ড ডালহৌসীও ইতস্তত করছে, কারণ দারা বখ্‌তের মৃত্যু হলেও রাজকুমার ফকরউদ্দীন আছে জীবিত।

এবং ফকরউদ্দীন ইংরাজ-পদলেহী কুকুর বলে ইংরাজের প্রিয়পাত্রও।

একে যদি দিল্লীর মসনদে বসানো যায় তবে লর্ড ডালহৌসীর মনোবাঞ্ছা পূর্ণ হয়। মূর্খ প্রসাদতুষ্ট হীনবীর্য যুবককে মুঠোর মধ্যে রেখে অনায়াসেই শেষ প্রভুশক্তির মূলে কুঠারাঘাত করা যাবে। তা ছাড়া দিল্লীর প্রভুশক্তিকে উৎখাত করে যদি তৈমুরের বংশধরদের দিল্লীর রাজপ্রাসাদ হতে বিতাড়িত করা যায়, তা হলে দিল্লীর প্রাসাদকে উত্তর ভারতের সর্বাপেক্ষা বৃহৎ ও সুরক্ষিত দুর্গে পরিণত করা যাবে।

এবারে বিলাতের ডিরেক্‌টারদের মধ্যে অনেকেই ডালহৌসীর প্রস্তাব সমর্থন করলে।

১৮৫০এ তারা ডালহৌসীর নিকট তাদের ক্ষমতালিপি প্রেরণ করে।

কিন্তু লর্ড ডালহৌসী কেন জানি না ডিরেক্‌টারদের আদেশ পাওয়া সত্ত্বেও পূর্বসংকল্পানুযায়ী কাজ করতে ইতস্তত করতে লাগল।

এই গোলযোগের সময়ই বৃদ্ধ সম্রাট বাহাদুর শাহ সুন্দরী স্ত্রী জিন্নতের অনুরোধে ফকরউদ্দীনকে অপসারিত করে জিন্নতের গর্ভজাত একাদশবর্ষীয় বালক জোয়ান বখত্‌কেই সিংহাসনে বসাতে সংকল্প করেন। ইংরাজ প্রতিনিধিকে লর্ড ডালহৌসী সেকথা জানায়ও।

ডালহৌসী কিন্তু কোন চূড়ান্ত আদেশই দিলে না।

কেবল সুযোগের প্রতীক্ষায় কালক্ষেপ করতে লাগলো।

কারণ তখনও তার ইচ্ছা ফকরউদ্দীনকেই সিংহাসনে বসিয়ে দিল্লীর প্রভুশক্তির মূলে শেষ কুঠারাঘাত করতে হবে।

যা'হোক শেষ পর্যন্ত অনেক আলোচনার পর স্থির হয়, দিল্লীর বর্তমান ভূপতির মৃত্যু পর্যন্ত উপস্থিত বিষয়ে কিছু করা হবে না। সম্রাটের মৃত্যু হলে ফকরউদ্দীনকেই সিংহাসনে বসানো হবে। তবে যেহেতু ফকরউদ্দীনের একজন প্রতিদ্বন্দ্বী আছে, সেই সুযোগে কোম্পানীর অভীষ্টসিদ্ধিলাভের উপায় খুঁজে নিতে হবে। সিংহাসন সে পাবে বটে, তবে বর্তমান রাজপ্রাসাদ ত্যাগ করে

কুতবে গিয়ে বাসের অঙ্গীকারে আবদ্ধ হ'তে হবে, আবশ্যক হলে ঐ উদ্দেশ্য সাধনের জন্য কিছু অতিরিক্ত বৃত্তিরও ব্যবস্থা করা যেতে পারে।

বিলাতের কর্তৃপক্ষের এই অপূর্ব মীমাংসায় মহামান্য গবর্নর জেনারেল বাহাদুর লর্ড ডালহৌসী নিশ্চিন্ত হলো।

অবিলম্বে দিল্লীর এজেন্ট স্যার টমাসকে গোপনে দিল্লীর প্রাসাদে ফকর-উদ্দীনের কাছে ডালহৌসী এই প্রস্তাব দিয়ে প্রেরণ করলে।

ইংরাজের উচ্ছিষ্টলোভী মেরুদণ্ডহীন ফকরউদ্দীন ইংরাজের এই জঘন্য প্রস্তাবেও সম্মত হ'তে এতটুকু দ্বিধাবোধ তো করলোই না, অঙ্গীকারপত্রেও স্বাক্ষর করে দিয়ে এল।

অভিশপ্ত মুঘল সিংহাসন!

প্রাসাদে প্রত্যাবর্তনের পথেই ফকরউদ্দীনের হৃদয় উদ্বেলিত হতে থাকে অজানিত এক আশংকায়।

শেষ পর্যন্ত সিংহাসনের লোভে তাকে তার পিতৃপুরুষের লীলা-নিকেতন সহস্র সুখৈশ্বর্যের স্মৃতিবিজড়িত আবাল্যের বাসভূমি থেকে নির্বাসিত হতে হবে!

হায়! একি অঙ্গীকার সে করে এল?

অনুতপ্ত হলেও ব্রিটিশ-শক্তির বিরুদ্ধে দাঁড়াবার মত আজ আর তার সেই ক্ষমতা কোথায়! দীর্ঘকাল ব্রিটিশের এই হীন চক্রান্ত সম্রাট ও সম্রাট-মহিষীর নিকট গোপন রইলো না। যুগপৎ ক্ষোভে, অপমানে ও অন্তরের গূঢ় বেদনার হোমানলে অশেষবুদ্ধিশালিনী জিন্নত মহল দিল্লীর অবশ্যম্ভাবী পতনের বিভীষিকা দেখতে লাগলেন।

তিনি বুঝেছিলেন, দিল্লীর শেষ আশার আলোটুকুও যে ঐ মুহূর্তে নির্বাপিত হয়ে যাবে, এ তারই সর্বনাশা ইঙ্গিত!

পাশার দান উল্টে গেল : ১৮৫৬এর জুলাই মাস।

সন্ধ্যার ধূসর ম্লান ছায়া ধরিত্রীর বুকে নেমে এসেছে।

দিল্লীর প্রাসাদ।

ক্ষুধার্ত রাজকুমার ফকরউদ্দীন নাস্তা করবেন, ভৃত্য কিছু রুটি ও তরকারী নিয়ে এল সুদৃশ্য পাত্রে।

কিছুটা আহার করবার সঙ্গে সঙ্গেই রাজকুমার বমি করতে শুরু করলেন।

শীঘ্রই অনবরত বমি করে করে হয়ে পড়লেন অত্যন্ত দুর্বল।

রাজকুমার অসুস্থ! হাকিম আসানুল্লা এলো।

বেলা ৬টার সময় সমস্ত প্রচেষ্টাকে ব্যর্থ করে ফকরউদ্দীন অন্তিম নিঃশ্বাস নিলেন।

দিল্লীর প্রাসাদে ক্রন্দনের রোল উঠল।

হায় অভিশপ্ত মুঘল সিংহাসন!

জিন্নত মহল এবারে আবার নিজের অভীষ্ট সাধনে তৎপর হয়ে ওঠেন।

লর্ড ডালহৌসী তখন ভারত হতে বিদায় নিয়েছে, তার বদলে নতুন গবর্ণর জেনারেল এসেছে লর্ড ক্যানিং।

এদিকে দিল্লীর সিংহাসনের আর একজন দাবীদার দেখা দিল, বাহাদুর শাহের আর এক পুত্র মির্জা কোরেস।

লর্ড ক্যানিংও কম যায় না। তার কাছে যখন দিল্লীর রাজবংশের ব্যাপার উপস্থিত করা হলো, সে তার পূর্ববর্তী ডালহৌসীর মতেরই অনুমোদন করলে।

শীঘ্রই দিল্লীর ব্রিটিশ এজেন্ট মেট্‌কাফ্‌কে গবর্ণর জেনারেল ক্যানিং এক বিরাট উপদেশলিপি দিয়ে পাঠাল। অনেক কথাই তাতে ছিল। তার মধ্যে প্রধান হচ্ছেঃ গবর্ণর জেনারেল জোয়ান বখ্‌তকে রাজবংশের উত্তরাধিকারী বলে মেনে নিতে রাজী নয়। ফকরউদ্দীনের সঙ্গে যে ভাবে চুক্তিপত্র স্বাক্ষরিত হয়েছিল ব্রিটিশ শক্তির, মির্জা মহম্মদ কোরেস যদি সেসব মেনে নিতে রাজী থাকে, তবে ব্রিটিশ প্রভু মির্জার উত্তরাধিকারের দাবী মেনে নিতে প্রস্তুত আছে। তবে হ্যাঁ, উত্তরাধিকারী সে হবে বটে, তবে তার উপাধি আর 'রাজা' থাকবে না— তার উপাধি হবে 'শাহ্‌জাদা'। এবং ব্রিটিশ গভর্ণমেণ্ট আগে হতে এ সম্পর্কে কোন অঙ্গীকারপত্র দিতে রাজী নয়। আরো কত কি!···

কুক্কুরে যজ্ঞের হবি করিবে লেহন!
খদ্যোত হরিয়া লবে দ্যুতি চন্দ্রমার!

লর্ড ক্যানিংয়ের দোষ কি! যে আসে লংকায় সে-ই হয়ে যায় রাক্ষস! এই তো প্রবাদ! জিন্নত মহলের বুকের মধ্যে আবার আগুন জ্বলে দ্বিগুণতর হয়ে।

অপমানের বিষে জর্জরিত হয়ে তেজস্বিনী নারী সুযোগের প্রতীক্ষায় দিন গুণতে লাগলেন। বৃদ্ধ সম্রাট বাহাদুর শাহের মত তখনও তিনি নির্বিষ হয়ে পড়েন নি।

যৌবনের খর রক্তপ্রবাহ তখনও তাঁর শিরায় শিরায় প্রবাহিত।

জোয়ান বখ্‌ত আর বালক নেই আজ। যৌবনে পদার্পণ করেছেন। তেজস্বিনী মাতার রক্ত তাঁরও শরীরে প্রবাহিত। জ্ঞানে, শিক্ষায় ও অভিজ্ঞতায় যৌবনে পদার্পণের সঙ্গে সঙ্গেই তাঁর জ্ঞানচক্ষু উন্মীলিত হয়েছিল। অবিমিশ্র ঘৃণা ও বিদ্বেষে ব্রিটিশ গবর্ণমেণ্ট তাঁর চক্ষুশূল হয়ে উঠল।

যে প্রাচীন রাজবংশ একদা সুদূর অতীতে আফগানিস্থানের বন্ধুর পার্বত্য প্রদেশ হ'তে ভারতের দক্ষিণ প্রান্ত পর্যন্ত স্বীয় অসিমুখে আধিপত্য বিস্তার করেছে, একদা যে প্রভুশক্তির পাদমূলে ভারতের অসংখ্য জনগণ ভয়ে ও শ্রদ্ধায় মস্তক অবনত করেছে, আজ সেই দীর্ঘদিনের রাজকীয় উপাধি লোপের ষড়যন্ত্রের সংবাদ জনসাধারণের কাছে আর গোপন রইল না।

জনসাধারণের মধ্যে দেখা দিল বিক্ষোভের আগুন।

১৮৫৭এর মহাযজ্ঞের প্রস্তুতির এও একটি স্ফুলিঙ্গ।

ক্রমে দিল্লীর মুসলমান সম্প্রদায়ের মধ্যে সেই স্ফুলিঙ্গ বিস্তারিত হয়ে ছড়িয়ে পড়ে।

সেখানেও জনরব। ইংরাজের একশত বৎসরের রাজত্ব শেষ হয়েছে।

বাজারে, সৈনিকনিবাসে, লোকালয়ে, মহাজনের দোকানে দোকানে কানাকানি ফিস্‌-ফিস্‌। ইংরাজ রাজত্বের শেষ হলো ভারতের! আর বেশীদিন নেই!

আবার ইসলাম-ধর্মাবলম্বীগণ পুনরায় নিজেদের ক্ষমতা ফিরে পাবে।

অনেক দূরে চলে এসেছি।

১০ই মের সেই মহাবিপ্লবের রাত্রে প্রজ্বলিত মীরাট শহরের পথে ব্রেগীর পাশে দাঁড়িয়ে দেখে এসেছিলাম, তৃতীয় অশ্বারোহী দল বায়ুবেগে দিল্লী-অভিমুখে ছুটে চলেছে।

বহু বেগবান অশ্বের লৌহক্ষুরের উৎক্ষিপ্ত ধূলারাশিতে মীরাটের রাস্তা অন্ধকার হয়ে গেল।

চন্দ্রালোকিত নিশীথিনী; পৃথিবী স্বপ্নময়ী।...

ঝড়ের বেগে ছুটে চলেছে দিল্লীর পথে বেগমান অশ্ব, পশ্চাতে পড়ে রইলো প্রজ্বলিত ধূম্রাচ্ছন্ন আর্ত কোলাহলে মুখরিত মীরাট শহর। জ্বলছে মীরাট জ্বলুক, আমরা এগিয়ে চলি। সারাটা রাত্রি ধরে অশ্বারোহীর দল ছুটে চলে। পশ্চাতে পড়ে রইলো কত গ্রাম, কত লোকালয়, কত প্রান্তর। ঘর্মাক্ত অশ্ব—মুখে ফেনা গড়িয়ে পড়ে।

ধূলায় ধূসরিত অশ্বোরোহীর দল। তবু চলার বিরাম নেই। শ্রান্তি নেই, নেই কোন ক্লান্তি।...

রাতের অন্ধকার ফিকে তরল হয়ে আসে। আকাশের প্রান্তে শুকতারা নেভেনি এখনো।

পূর্বাকাশে সূর্যসারথির রক্তাক্ত ইসারা।

ঐ—ঐ দেখা যায় দিল্লী!

নবীন সূর্য্যালোকে দীর্ঘ একশত বৎসর পরে দিল্লী মহানগরী যেন ওদের চোখে নতুন করে জেগে ওঠে।

দিল্লী! তাদের চিরপ্রিয় সম্রাটের রাজধানী দিল্লী!

সূর্যকরোজ্জ্বলা নীল যমুনার তটে মুঘল সম্রাটের রাজধানী দিল্লী, আজ যেন ওদের কাছে বহন করে নিয়ে এল নতুন বাণী!

আনন্দে উত্তেজনায় অশ্বারোহীর দল মিলিতকণ্ঠে চিৎকার করে ওঠে: দিল্লী! দিল্লী!...দিল্লীর যে অংশ যমুনার দিকে, সেখানে একটি নৌসেতু। ঐ সেতুর একদিকে সেলিমগড়, অন্যদিকে মীরাট যাওয়ার পথ। লোহিত প্রাচীরে পরিবেষ্টিত দিল্লীর এগারটি প্রধান প্রবেশদ্বার। যেদিকে যমুনা প্রবাহিত সেই-দিকে তিনটি, আর অন্য দিকে আটটি প্রবেশদ্বার।

সম্রাটের বাসভবন নগরের প্রান্তভাগে যমুনার কূলে।

বেলা আটটার সময় মীরাট হ'তে আগত অশ্বারোহীর দল যমুনার নৌসেতু পার হলো।

টোলঘাটের শ্বেতাঙ্গ অধ্যক্ষকে উন্মুক্ত অসির আঘাতে দ্বিখণ্ডিত করে, টোল-ঘরে আগুন লাগিয়ে, এসে দাঁড়াল লোহিত-প্রাচীরের সম্মুখে।

"দিল্লী প্রাসাদকূটে
হোথা বার-বার বাদশাহজাদার
তন্দ্রা যেতেছে ছুটে।

কাদের কণ্ঠে গগন মন্থে
নিবিড় নিশীথ টুটে
কাদের মশালে আকাশের ভালে
আগুন উঠেছে ফুটে ॥"

বাঁধভাঙা বন্যার মত ভেসে আসে উন্মত্ত কোলাহল।

"মত্ত মঘল রক্ত-পাগল
'দীন্ দীন্' গরজনে!"

বৃদ্ধ সম্রাট বাহাদুর শাহ সচকিতে উঠে বসেন: কিসের এ কোলাহল?

ভীত সন্ত্রস্ত সম্রাট বাতায়ন-পথে চেয়ে দেখেন: প্রাসাদের লৌহ-ফটকের সামনে অগণিত অশ্বারোহী ও পদাতিক সৈন্য। হাতে তাদের উন্মুক্ত তীক্ষ্ন অসি নবীন সূর্যের নবীন আলোয় ঝিলমিল করে। সম্রাট বাহাদুর শা'র জয়! শত কণ্ঠের মিলিত চিৎকার।

কা'রা চিৎকার করে বলছে: ব্রিটিশ রাজ্যের অবসান হয়েছে! মীরাটে সমস্ত শ্বেতাঙ্গকে হত্যা করেছি আমরা, এবারে অনুমতি দিন্ সম্রাট, আমরা নগরে প্রবেশ করে সমস্ত ফিরিঙ্গীকে হত্যা করে আপনাকে বাদশাহের পদে পুনঃ প্রতিষ্ঠিত করি।

বিচলিত সম্রাট তাড়াতাড়ি প্রাসাদ-সৈন্যাধ্যক্ষ ক্যাপ্টেন ডগলাস্‌কে ডেকে পাঠালেন। প্রাণভয়ে ভীত ক্যাপ্টেন ডগলাস্ কাঁপতে কাঁপতে সম্রাট-সকাশে এসে হাজির হলো। 'আদেশ দিন আমি এখুনি একবার নীচে যাই, উত্তেজিত সৈনিকদের ফিরে যেতে বলি!' 'সর্বনাশ! ও কাজও করবেন না। আপনাকে সামনে পেলে ওরা কুকুরের মত গুলি করে মারবে।' এদিকে অশ্বারোহী দলের পিছু পিছু অনেক পদাতিক সৈন্য মীরাট হতে দিল্লী-অভিমুখে অগ্রসর হয়েছিল, তারাও এসে দিল্লীতে পেঁাছে দিল্লীর অন্যান্য প্রবেশদ্বার দিয়ে নগরে প্রবেশ করবার জন্য চেষ্টা করছে। দূর হতে তাদের কোলাহল শোনা যায় সমুদ্র-কল্লোলের মত। দিল্লীর অন্যতম প্রবেশ-পথ কলিকাতা-দরোয়াজা গোরা ও অন্যান্য দেশীয় সৈন্যরা বন্ধ করে দিয়েছে। সকলে ধাবিত হয়েছে রাজঘাট-দরোয়াজের দিকে।

সেখানকার মুসলমান দ্বাররক্ষীরা দ্বার খুলে দিল।

উন্মত্ত মুক্তিপিপাসু সৈনিকের দল প্রবেশ করল নগরে।

অবাধে শুরু হলো দিল্লীর পথে পথে গৃহে গৃহে হত্যা, লুণ্ঠন ও অগ্নি-সংযোগ।

১০ই মে মীরাটে যে আগুন জ্বলেছিল, দেখতে দেখতে মাত্র একটি রাত্রির ব্যবধানে ১১ই মে দিল্লীতেও ছড়িয়ে পড়ল প্রচণ্ড লেলিহান শিখায় সেই দাবাগ্নি।

মীরাট হতে আগত অশ্বারোহী ও পদাতিক সৈন্যদলের পাশে এসে দাঁড়াল দিল্লীর সৈন্যবাহিনী এবং তাদের পাশে এসে ভিড় করলে দিল্লীর বহু মুসলমান অধিবাসী একে একে।

দিল্লী নগরের পথে সৈনিকদের দীন্ দীন্ রব। দোকানপাট সব বন্ধ।

হেথা হোথা জ্বলছে আগুন তীব্র জ্বালাময়ী। শ্বেতাঙ্গ-আবাসে-আবাসে রক্তাক্ত দ্বিখণ্ডিত মৃতদেহ ইতস্তত বিক্ষিপ্ত। দীর্ঘ একশত বৎসরের পুঞ্জীভূত শ্বেতাঙ্গদের নির্মম অত্যাচারে হেস্টিংস্-ডালহৌসীর রোপিত বিষবৃক্ষের ডালে ডালে পাতায় পাতায় ফুটে উঠ্ছে রক্তপুষ্প!

বেলা প্রায় যায়-যায়।······

দিনমণি আকাশের পশ্চিমপ্রান্তে হেলে পড়েছে।

দিল্লীর ইংরাজ সৈন্যদের সন্নিবেশ-গৃহ : মেইনগার্ড!

বিদ্রোহের বার্তা এখনো এখানে এসে পেঁছয়নি। প্রাণভয়ে ভীত দু'চার জন ইংরাজ কোনমতে আক্রমণকারীদের তীক্ষ্ণ অসির আঘাত হতে বেঁচে এখানে পালিয়ে এসেছে।

মেইনগার্ডে যেসব ভারতীয় সৈনিক আছে, সেনাপতি তাদের যেন কিছুতেই বিশ্বাস করে উঠ্তে পারছে না, যদিও এখন পর্যন্ত তারা শান্ত ধীর।

সহসা অদূরাগত সমুদ্রকল্লোলের মত ভেসে এল দূর নগর হতে উন্মত্ত শত কণ্ঠে কোলাহলের একটা রেশ।

অজানিত আশংকায় সেনাপতির বুকখানা দূরু দূরু করে বুঝি কেঁপে ওঠে।

সন্ধ্যার আঁধারে ক্রমে চারিদিক অস্পষ্ট হয়ে আসছে।

ও কি! ও কিসের আলো? দূরে আকাশ রক্তরাঙা হয়ে উঠলো কেন?

আগুন! আগুনের শিখা!······

সেনাপতি স্থির অবিচলিত দৃষ্টিতে সেইদিকে তাকিয়ে রইলো, সহসা এমন সময় কর্ণবিদারী প্রচণ্ড এক শব্দে যেন মেদিনী কেঁপে উঠ্লো থরো থরো।

সেই প্রচণ্ড শব্দের সঙ্গে সঙ্গে দেখা গেল, কালো ধূম্ররাশি পুঞ্জে পুঞ্জে উঠে আকাশ আচ্ছন্ন করে ফেলেছে এবং সেই ধূম্রস্তর ভেদ করে শত শত লোল জিহ্বার মত দেখা দিল প্রজ্বলিত দাবাগ্নিশিখা।

দু'জন গোলা-দগ্ধ গোরা ছুটে এল। অস্ত্রাগারে বিস্ফোরণ হয়েছে। মুহূর্তে জ্বলে সব ছাই হয়ে যাবে।

১১ই মে। সেদিন কি ভুলবার!

১৮৫৭এর মুক্তিসংগ্রামে দিল্লীর সে দিনটি লাল আখরে লেখা হয়ে আছে।

উদ্‌ভ্রান্তের মত ঘুরে ঘুরে বেড়াচ্ছি দিল্লীর পথে পথে। সর্বাঙ্গে ছিল হয়ত সৈনিকের বেশ। হাতে তীক্ষ্ণ উন্মুক্ত অসি।

অত্যাচারের অবসান ঘটাবো। এদেশের মাটি হতে ইংরাজের শেষ চিহ্নটুকু পর্যন্ত মুছে ফেলবো—নিয়েছি প্রতিজ্ঞা!

ইংরাজ সৈন্যরাও সেদিন নিশ্চেষ্ট থাকে নি। বীরের মত তারাও এগিয়ে এসেছে আমাদের সঙ্গে সম্মুখ-সমরে।

একে একে তারা আমাদের অসিমুখে প্রাণ দিচ্ছে।

সে দৃশ্য তারাও ভোলেনি, আমরাও ভুলিনি।

ভবিষ্যতে শিল্পীর তুলির টানে টানে সেই স্বাধীনতা-সংগ্রামের ছবি যখন

আঁকা হবে, দেশ-দেশান্তরে সেই ছবি আমরা প্রেরণ করবো।

জগৎবাসী মুগ্ধ হয়ে দেখবে ভারতবাসী ভীরু নয়, কাপুরুষ নয়, দেশের জন্য তারাও প্রাণ দিয়ে যুদ্ধ করতে জানে। এ দেশের মহাকবির বাণী মিথ্যা নয়।

"লক্ষ পরানে শঙ্কা না জানে,
না রাখে কাহারো ঋণ।
জীবন-মৃত্যু পায়ের ভৃত্য,
চিত্ত ভাবনাহীন।"

কোথায় কবি! কোথায় তোমার সেই কম্বুনিনাদ!

আবার শোনাও সেই গান:

"ভক্তদেহের রক্ত-লহরী
মুক্ত হইল কি রে?
লক্ষ বক্ষ চিরে
ঝাঁকে ঝাঁকে প্রাণ পক্ষী-সমান
ছুটে যেন নিজ নীড়ে।
বীরগণ জননীরে
রক্ততিলক ললাটে পরালো..."

দিকে দিকে ভেসে যাক সে মহাসঙ্গীত।

শুনুক জগৎবাসী, শুনুক সে মহাসঙ্গীত।

"মহারব উঠে বন্ধন টুটে
করে ভয়-ভঞ্জন।
বক্ষের পাশে ঘন উল্লাসে
অসি বাজে ঝঞ্জন!"

বীর সৈনিকদের সেদিন কোন শক্তিই বাধা দিতে পারেনি।

বন্যার জলে কুটোর মতই সব ভেসে গেছে।

দিল্লীর প্রসিদ্ধ অস্ত্রাগার, কামান, বারুদ, গোলাগুলি অগুন্তি। লেফ্‌টেনাণ্ট জর্জ উইলোবি তার অধ্যক্ষ। তার অধীনে আটজন শ্বেতাঙ্গ, বাকী সব ভারতীয় সৈনিক ও কর্মচারী।

অস্ত্রাগারের দ্বার রুদ্ধ করা হয়েছে।

কামানশ্রেণী সুসজ্জিত করে জ্বলন্ত মশাল হাতে কামানের সম্মুখে শ্বেতাঙ্গ সৈনিকরা চরম আদেশের প্রতীক্ষায় দণ্ডায়মান।

এমন সময় অস্ত্রাগারের বহির্দেশে সৈনিকদের কোলাহল শোনা যায়: সম্রাটের নামে শপথ করে বলছি, অস্ত্রাগারের দ্বার মুক্ত কর! অস্ত্রাগার এখনো ভালোয় ভালোয় সমর্পণ করো।

কিন্তু লেফ্‌টেনাণ্ট উইলোবি নীরব।

মনে হয় শুধু এখন কেবল একটি কথা: এখন আত্মরক্ষার উপায় কি!

আমাদের বীর সৈনিকের দল কিন্তু এই সময় নিশ্চেষ্ট থাকে নি। অন্ধকারে

আড়ালে আড়ালে কোন এক সময় প্রাচীরের সামনে এসে উপস্থিত হ'য়, ছোট ছোট অনেকগুলো 'মই' প্রাচীরের গায়ে লাগিয়ে দিয়েছে এরই মধ্যে এক ফাঁকে। মুক্তির ডাক তাদেরও কানে এসে পেঁছেছে। দেখতে দেখতে সৈনিকেরা এই মই বেয়ে প্রাচীর লঙ্ঘন করে দলে দলে ঝাঁপিয়ে পড়তে লাগল প্রাচীরের এদিকে এসে অস্ত্রাগারের সীমানার মধ্যে! অস্ত্রাগার অধিকার করতে হবে—যেমন করেই হোক। সঠিক সংকল্প।

এ দেশের ফিরিঙ্গীর অস্ত্রাগার (?) আর বুঝি রক্ষা করা যায় না!

চালাও কামান: গর্জে ওঠে ফিরিঙ্গীদের অগ্নিবর্ষী কামান: বুম্!··· বুম্!···বুম্!···

প্রত্যুত্তর দেয় ভারতীয়দের বন্দুক—দুম্···দুম্···দুড়ুম!···

দৃঢ়মুষ্টিতে হাজার হাজার তীক্ষ্ণ খরসান মৃত্যু-ক্ষুধায় লক্‌লাকিয়ে উঠ্‌ল: ফিরিঙ্গীর রক্ত চাই!

চাই দাসত্বের চির অবসান।

সপ্ত সিন্ধু গর্জে উঠে দীন্ দীন্ রবে।

ভারতীয়দের সেদিনকার সে মৃত্যুপণের সামনে একে একে ফিরিঙ্গীরা দিতে লাগল এতদিনের পুঞ্জীভূত অত্যাচারের ঋণশোধ—রক্তাক্ত ভুলুণ্ঠিত দেহে শেষ নিঃশ্বাসের সঙ্গে সঙ্গে।

**Cannon to right of them**
**Cannon to left of them**
**Cannon in front of them**
**Vollied and thundered!**

সেই প্রচণ্ড আক্রমনের মুখে আর স্থির থাকতে না পেরে অস্ত্রাগারের অধ্যক্ষ লেফটেনাণ্ট উইলোবি অস্ত্রাগারের সঞ্চিত বারুদস্তুপে অগ্নিসংযোগের ইঙ্গিত দিয়েই তড়িৎপদে গুপ্ত পথে অস্ত্রাগার হতে পালিয়ে গেল।

প্রচণ্ড একটা বিস্ফোরণের শব্দ। ধোঁয়া···বারুদ!···আর্তনাদ! আগুন!

কোথায় পালাবে উইলোবি!

মীরাটের পথের ধুলিতেই তার দেহকে খণ্ডে খণ্ডে অসিমুখে ছড়িয়ে দিল তারাই—যাদের নায্য অধিকারকে সে জানিয়েছিল অস্বীকার।

পালাতে দিইনি আমরা, একটি ফিরিঙ্গীকেও সেদিন আমরা আমাদের চোখের সামনে দিয়ে পালাতে দিইনি।

সেই ১১ই মে'র রাত্রি। আকাশে পূর্ণচন্দ্র।

পৃথিবীতে এতদিনকার অত্যাচারের চলেছে অগ্নিশুদ্ধি।

মহোৎসবের সে শুভক্ষণে তুমি, আমি, সবাই আমরা ছুটে বেড়াচ্ছি অগ্নিদগ্ধ, রক্তাক্ত দিল্লী নগরীর পথে পথে। এক মন, এক প্রাণ, এক সংকল্প। নিতে হবে প্রাণ; যায় যদি যাক, অবহেলে দিতে হবে প্রাণ!

ভারতের সেদিন সেই প্রথম সত্যিকারের সঙ্ঘবদ্ধ জনজাগরণ ও স্বাধীনতা-সংগ্রামের ঋত্বিক ও প্রধান হোতা শ্রীমন্ত নানাসাহেব ভারতের এক প্রান্ত

হতে অন্য প্রান্ত পর্যন্ত যে বিপ্লবের প্রস্তুতি গড়ে তুলতে চেয়েছিলেন সমগ্র ভারতে, তাতে ঠিক হয়েছিল ৩১শে মে হবে সেই সংগ্রামের সর্বত্র একসঙ্গে একই মুহূর্তে শুরু।

কিন্তু আকস্মিকভাবে মীরাটে তৃতীয় অশ্বারোহী দলের ৮৫ জন সামরিক আইন ভঙ্গকারীকে শৃঙ্খলাবদ্ধ করে কারাগারের অন্ধকূপে নিক্ষেপ করে বারুদ-স্তূপে করলে অগ্নিসংযোগ। সেদিন মীরাটের বাজারের সাধারণ স্ত্রীলোকেরাও মীরাটে অবস্থিত সৈনিকদের উপহাসে জর্জরিত করে তুললে: কাপুরুষ! লজ্জা করে না তোমাদের, এখনো দাঁড়িয়ে দাঁড়িয়ে বিদেশীর অত্যাচার সহ্য করছো!

৩১শের জন্য মীরাট অপেক্ষা করতে পারলে না আর।

রক্তাক্ত অসিমুখে মীরাট অত্যাচারের প্রত্যুত্তর দিল।

মুক্তির মশাল জ্বলে উঠলো এবং দেখতে দেখতে সেই মশাল হাতে মুক্তির বারতা নিয়ে ছুটে চলল সবে দিল্লীর পথে।

তা যদি না হতো! যদি সমগ্র হিন্দুস্থান একই সময়ে সর্বত্র শুরু করতো তাদের সেদিনকার মুক্তি-সংগ্রাম, তাহলে ১৮৫৭ সালকে ১৯৪৭ সালের জন্য হয়ত অপেক্ষা করতে হতো না।

শৃঙ্খলের সেদিনই হতো অবসান!

ব্যর্থতার কথা আজ আর নয়।

১৮৫৭এর মহামুহূর্তটি কেন আমাদের কাছে ব্যর্থ হয়ে গেল, সে কলঙ্ক-কাহিনীকে সবার চোখের সামনে টেনে এনে আর অশ্রুমোচন করবো না।

১৮৫৭এর পরেও যে প্রায় আরো একশত বৎসর ধরে অশ্রুমোচন করেছি। বহুজনের রক্ত দিয়ে প্রায়শ্চিত্ত করেছি। কিন্তু তবু বলবো—আজ আর কিছুই গোপন রাখবো না। অকপটে সব স্বীকার করবো। কিন্তু তার আগে—

১৮৭৩ তো আজিও শেষ হয়নি।

কত প্রাণদান! কত রক্তপাত! ভারতের ইতিহাসে সে যে রক্তের অক্ষরে লেখা রয়েছে আজও।

ফিরে যাই চল দিল্লীর পথে। ১৮৫৭এর ১১ই মে'র চন্দ্রালোকিত রাত্রে। রাত্রির চোখেও বুঝি ঘুম নেই।

মুক্তিযজ্ঞের অগ্নিশিখার দিকে হাজারো চক্ষু মেলে তাকিয়ে আছে নিমেষ-হারা। সারাটা রাত্রি ধরে চলল হত্যা, লুণ্ঠন ও অগ্নিদাহ।

অবশেষে রাত্রি-অবসানের সঙ্গে সঙ্গে পরিশ্রান্ত সৈনিকেরা 'দেওয়ানী-আমে' এল সবাই বিশ্রামের জন্য।

১৬ই মে।

দিল্লীতে আর একটি ফিরিঙ্গীও অবশিষ্ট নেই। বহুদিন পরে সেদিন আবার দেখেছিলাম লালমুখো-ফিরিঙ্গীশূন্য দিল্লী মহানগরী।

এবারে বসল সেনানায়কদের ঘরোয়া বৈঠক: অতঃপর কোন্ পথে?

৩১শের আগেই যখন সংগ্রাম শুরু হলো, তখন আর বিলম্বে কি প্রয়োজন ?

সৈনিকদের প্রতিনিধিদল বৃদ্ধ সম্রাটের সামনে এসে আভূমি নত হয়ে সেলাম জানিয়ে বললে : সম্রাট ! হে স্বাধীন ভারতের সম্রাট ! আবার আপনি নিজ হাতে শাসনদণ্ড তুলে নিন্ !

সম্রাট দেখলেন, এর পরও আর চুপ করে থাকা চলে না ।

সম্রাট উঠে দাঁড়ালেন : তাই হবে ।

হৃতসর্বস্ব বাহাদুর শাহ আবার মসনদে ।

দিল্লী স্বাধীন ! ভারতে সে এক মহাশুভক্ষণ !

দীর্ঘ বৎসরের গ্লানি ও বেদনা-মুক্ত স্বাধীন দিল্লী নগরী ।

১৮৫৭এর দীর্ঘ পথ, এখনো অনেক বাকী !

চল দিল্লীকে পশ্চাতে রেখে আমরা এগিয়ে চলি !

সর্বনাশের বীজ ! সেই সর্বনাশা বীজের সন্ধানে ! সর্বনাশা বীজ বৈকি ।

সত্যিই তারা সেদিন বুঝতে পারেনি তাদের অত্যাচারের মধ্যে কত বড় সর্বনাশের বীজ সেদিন এ দেশের মাটিতে ফিরিঙ্গীরা রোপন করেছিল । এবং বুঝতে পারেনি বলেই ১৮৫৭এর রক্ত-হোলি অবশ্যম্ভাবী হয়ে উঠেছিল ।

দিল্লীর রক্ত-পিচ্ছিল পথে আজ দেখলাম ছিন্ন লুণ্ঠিত ও পদদলিত ব্রিটিশের বিজয়বৈজয়ন্তী ।

ঘরে ঘরে উড়ছে আমাদের স্বাধীন ভারতের জাতীয় পতাকা । কি সে পতাকা ! কেমন দেখতে ছিল !

চিরদিনের চিরকালের মৃত্যুহীন ১৮৫৭এর দিল্লীর মহানগরীকে পশ্চাতে ফেলে আমরা আরো এগিয়ে চলি ।

এখনও অনেক পথ বাকী, রক্তাক্ত পথ ধরে চলতে হবে আরো অনেক অনেক দূর ।

এখনও যে দেখা পাইনি সেই বীরেন্দ্র-শ্রেষ্ঠ সৈনিক শ্রীমন্ত নানাসাহেবের, সর্বকালজয়ী সেনাপতি তাঁতিয়া টোপির ।

এখনও পেঁছাতে পারিনি রাণী লক্ষীবাঈয়ের রাজধানী ঝাঁসীতে !

মুক্ত স্বাধীন দিল্লীর বারতা পেঁছে গেছে ভারতের সর্বত্র ।

কলকাতায় নতুন গবর্ণর জেনারেল লর্ড ক্যানিংয়ের নিকটও সে সংবাদ পেঁছাতে বিলম্ব হয়নি ।

এতদূরেও দিল্লীর বিজয়-উৎসবের সেই তূর্যনিনাদ বাতাসে বাতাসে ভাসিয়ে আনে ।

আর ভারতীয় সৈন্যদের বিশ্বাস নেই ।

বোর্ড অফ্ কণ্ট্রোলের কাছে ক্যানিংয়ের নির্দেশ পেঁছাতে দেরি হলো না : বাংলার মধ্যে বারাকপুর, উত্তরপশ্চিম প্রদেশে আগ্রা, এই সাড়ে সাতশত মাইলের মধ্যে কেবল দানাপুরেই যা সামান্য একদল গোরা সৈন্য আছে । বারাণসীতে বা এলাহাবাদে পর্যন্ত গোরা সৈন্য নেই, অতএব যত শীঘ্র সম্ভব অনেক গোরা সৈন্য আমদানী করতে হবে ও দিল্লীকে পুনরুদ্ধার করতে হবে ।

কলকাতাতেও গোলযোগের সম্ভাবনা দেখা দিয়েছে, বহুসংখ্যক খৃষ্টধর্মাবলম্বী নর-নারী, বালক-বালিকা এতকাল যারা নিরুদ্বেগে দিন কাটাচ্ছিল তারা সবাই আজ কেন সশঙ্কিত !

ফিরিঙ্গী, পর্তুগীজ সকলেই অত্যন্ত ভীত ও ত্রস্ত। কখন কি হয় !

চারিদিকে অমঙ্গলের ভয়াবহ সূচনা।

অনেকে প্রাণভয়ে নিরাপদ স্থানে পালাচ্ছে, কেউ বা দুর্গের মধ্যে গিয়েও আশ্রয় নিচ্ছে।

বন্দুক-পিস্তলের যোগাড় চলেছে এদেশীয় ফিরিঙ্গীদের ঘরে ঘরে।

ভয়ের কথা তো বটেই ! যারা এতদিন অকাতরে নিজেদের প্রাণবিসর্জন দিয়ে ফিরিঙ্গীর ভাঁবে মাথা নীচু করেছিল, আজ তারাই কিনা তাদের বিরুদ্ধে ধরেছে মারণ অস্ত্র ! ফিরিঙ্গীর শোণিতে আপনাদের এতদিনকার অত্যাচারের পরিতর্পণে হয়েছে দৃঢ়প্রতিজ্ঞ !

কিন্তু কলকাতায় কোন গোলযোগই দেখা দেয়নি।

তবে সৈন্যসংগ্রহ চলতে লাগল। প্রধান সেনাপতিও তৎপর।

শীঘ্রই দেখা গেল কলকাতায় প্রচুর গোরা সৈন্যের আমদানি।

এমন সময় কর্ণেল নীল মাদ্রাজের গোরা সৈন্যবাহিনীর অধিনায়ক হয়ে কলকাতার দিকে যাত্রা করে। ক্রমে চারিদিকে অসন্তোষের চিহ্ন আরো সুস্পষ্ট হয়ে উঠছে।

৩০শে মে গবর্ণর জেনারেলের আইনসভা ঘোষণা করলে একটি নতুন আইন : যেখানেই কোনরকম হাঙ্গামা হবে, সেখানেই সাধারণের জীবন-মরণের ভার ফিরিঙ্গীর শাসন-বিভাগের যে কোন শ্রেণীর যে কোন বয়েসের বা যে কোন ক্ষমতার কর্মচারীর হাতে সমর্পিত হবে। এই আইন অমান্যে, বা যে কোন ব্যক্তি গবর্ণমেণ্টের বিরুদ্ধে যুদ্ধ করবে বা যুদ্ধ ঘোষণা করবে, অথবা ফিরিঙ্গীর বিরুদ্ধে কোন ষড়যন্ত্রে লিপ্ত থাকবে, তাকে মৃত্যুদণ্ড, নির্বাসন অথবা কারাদণ্ড দেওয়া হবে। যদিও শেষোক্ত দুটি অনুপ্রাস মাত্র।

ভারতের প্রধান সেনাপতি তখন আনসন্।

সেনাপতি সিমলার শৈলবিহারী। ভারতের এত গ্রীষ্ম সহ্য হবে কি করে !

মীরাটে ফিরিঙ্গী ধ্বংস ও দিল্লীর স্বাধীনতা সংবাদ সিমলা শৈলে পৌঁছাতে দেরি হয়নি। ভারতীয়রা জেহাদ ঘোষণা করেছে ; এমন আর কি কঠিন ব্যাপার। শিমলা শৈল-শিখরে বসেই আনসন্ যুদ্ধচালনা করতে আরম্ভ করলে।

১৪ই মে দিল্লীতে যখন আমাদের স্বাধীনতা-উৎসব চলেছে, সেনাপতি বাহাদুর আম্বালার দিকে যাত্রা করলে।

আনসনের জীবন-প্রদীপ নিভে এসেছিল, ভারতীয় অসির তীক্ষ্নতা পরীক্ষা করে দেখবার আগেই ওলাউঠা রোগে বেচারী শেষ নিঃশ্বাস নেওয়ার সঙ্গে সঙ্গে স্যার হেনরি বার্ণাড্য়ের হাতে এসে সেনাপতিত্ব পড়ল।

বার্ণাড সসৈন্যে আম্বালা হতে দিল্লীর দিকে এগিয়ে চলে।

মীরাট ও দিল্লীতে যে ফিরিঙ্গী হত্যা-যজ্ঞ অনুষ্ঠিত হয়েছিল তারই ভয়ংকর প্রতিহিংসা নেওয়া শুরু হলো এবারে।

অগ্রগামী গোরা সৈনিকেরা পথের দু'ধারে যত গ্রাম নগর লোকালয় দেখতে পেলে, সর্বত্র অবাধে হত্যা, লুণ্ঠন ও অগ্নিদাহের ভিতর দিয়ে মেতে উঠল নারকীয় উল্লাসে।

সামরিক আইনের বলে গ্রামে গ্রামে তারা শুরু করলে সামরিক বিচার প্রহসন (কোর্ট মার্শাল)। দলে দলে নির্দোষ নাগরিকদের ধরে এনে সামরিক বিচারের তস্তুতে বেঁধে কাউকে ঝুলিয়ে দেওয়া হলো ফাঁসির দড়িতে, কাউকে সঙ্গীন দিয়ে নৃশংসভাবে খুঁচিয়ে প্রাণান্ত করা হলো, কারো মাথার কেশ গুচ্ছে গুচ্ছে টেনে ছিঁড়ে নেওয়া হলো।

রাস্তার দুধারে যেদিকে তাকাই বড় বড় গাছের ডালে প্রাণদণ্ডে দণ্ডিত অসহায় নাগরিকদের মৃতদেহ ঝুলছে দড়ির ফাঁসে।

দলে দলে সব ধরে আনা হতো, তারপর চিৎকার করে বলা হতো : এরা বিদ্রোহী, অতএব এদের প্রাণদণ্ডের আদেশ দেওয়া হলো। এরা শ্বেতাঙ্গদের রক্তপাতে সাহায্য করেছে। দোষী কি নির্দোষ তার খোঁজে কোন প্রয়োজন নেই তো!

ফিরিঙ্গীর রক্তপাত করেছে, এর পরও আবার কোন সত্যিকারের অনুসন্ধানের প্রয়োজন আছে নাকি?

কিন্তু নির্দোষ অসহায় নাগরিক।…

তা কি হবে! এরা না করে থাকে, এদেরই স্বজাতি ও দেশের লোকেরাই তো করেছে!

মেনে নিচ্ছি এ কথা : ১০ই ও ১১ই মে তোমরা না হয় মীরাট ও দিল্লীর সংগ্রামে আগে হ'তে প্রস্তুত হতে পার নি, তাই আমাদের অসিমুখে তোমরা সবাই তোমাদের চিরাচরিত গৌরবময় পশ্চাদপসরণ করেছিলে। কিন্তু ৩০শে মে 'হিন্দন' নদীর তীরে কি হয়েছিল?

তোমাদের এত সমরসম্ভার, কামান গোলাগুলি বন্দুক সবই ব্যর্থ হয়ে যায়নি কি, সেদিন আমাদের গোলার মুখে প্রথম দিকে?

দিল্লীর পথে অগ্রগামী শ্বেতাঙ্গ সৈন্যবাহিনীর পযুদস্ত ছিন্নভিন্ন।

হঠাৎ এমন সময় ভারতীয় সৈন্যদের মধ্যে কিসের গোলযোগ! একদল তখনও প্রাণপণে যুদ্ধ করে চলেছে, বাকী দল দিল্লীর দিকে পিছু হটে গেল।

১১ গণিত বাহিনীর এক বীর সৈনিক শ্বেতাঙ্গের অবিশ্রাম অনলবর্ষী কামানের মুখেও ধীর অচল অটল।

সর্বাঙ্গে রুধিরের ধারা, দেহ অবসন্ন। তবু ঘাঁটি ছাড়বে না।

শেষ পর্যন্ত আপ্রাণ যুদ্ধ করেও পরিশ্রান্ত সৈনিক যখন দেখলে, গোলাখানা আর রক্ষা বুঝি হয় না, তখন সেই গোলাখানাতেই গোলা ছুঁড়লো সে নিজ হাতে।

গোলা সব ধ্বংস হয়ে যাক। তবু ফিরিঙ্গীর করায়ত্ত যেন না হয়। কঠিন পণ।

প্রচণ্ড শব্দে গোলাখানা বিস্ফোরণের সঙ্গে সঙ্গে অনলশিখায় ব্যাপ্ত হয়ে গেল চারিদিক। সত্যাশ্রয়ী ইংরাজ ঐতিহাসিক, আবার তোমাদের জিজ্ঞাসা করি, সেই যুদ্ধে ক্যাপ্টেন এ্যানডুমের নাম তোমরা লিখে গেছো, কিন্তু ১১ গণিত বাহিনীর সেই বীর সৈনিকের নামটা তোমরা কি ভুলে গেছিলে, না লিখতে ভয় পেয়েছিলে ?

ভেবেছো বুঝি সেই বীরেন্দ্র-শ্রেষ্ঠকে আমরাও ভুলে থাকবো ? খুঁজে বের করবো আবার আমরা সেই বীর শহীদের নাম।

সে নদী এখনও শুকিয়ে যায়নি, আজও কান পেতে শুনলে নদীর কলতানে শোনা যাবে সেই নাম ?

নামই যদি সাহস করে লিখতে পারবে না, তবে কেন গেছিলে ইতিহাস রচনা করতে !

দলে দলে আবার ফিরিঙ্গীদের সৈন্যবাহিনী দিল্লীর প্রান্তে এসে জড়ো হচ্ছে। আমাদের স্বাধীন দিল্লী ছিনিয়ে নেবে।

সৈন্য এসেছে আম্বালা হ'তে, মীরাট হ'তে, বুলন্দ সহর হ'তে, বিপুল সৈন্যবাহিনী।

দিল্লী হ'তে ছয় মাইল দূরে ঃ বুদলিকাসরাই। স্বাধীনতা সংগ্রামে বিজয়ী সৈনিকেরা সবাই প্রায় তখন সেখানে।

বুদলিকাসরাই ঃ চারিদিকে সেই প্রাচীন যুগের অট্টালিকা, প্রাচীর-বেষ্টিত উদ্যান।

এগিয়ে আসছে সেনাপতি বার্ণাডের সৈন্যবাহিনী এদিকেই।

আসে আসুক ! আমরাও প্রস্তুত !

১১ই মের পর আবার ৮ই জুন।

সহসা যেন আচম্বিতে ঝড়ো হাওয়া ছুটে এলো। ভারতীয় শহীদদের কামান গর্জে উঠল ঃ দুম্ ! দুম্ ! সাবধান আর অগ্রসর হয়েছো কি মৃত্যু !···

থমকে দাঁড়াল বার্ণাড ও তার অগ্রগামী সৈন্যবাহিনী।

মুহুর্মুহু গোলা-বর্ষণ হচ্ছে।

ভারতীয়দের হাতে যতক্ষণ কামান আছে তারা ডরায় না কাউকে।

বার্ণাড চিন্তিত !

আদেশ হলো সমগ্র সৈন্যবাহিনী প্রধানতঃ চার দলে বিভক্ত হয়ে যুদ্ধ করবে। একদল সৈন্য নিয়ে একজন সেনানায়ক বাম দিক দিয়ে আক্রমণ করলে। অন্য আর একজন, আর একদল নিয়ে ডান দিক দিয়ে। বার্ণাড সম্মুখে চারদিক হতে গোরাদের সৈন্যবাহিনী নিয়ে ঘিরে ফেললে ভারতীয় সৈনিকদের। শুরু হলো আবার সংগ্রাম।

ফিরিঙ্গীরাও সেদিন স্তব্ধ হয়ে গেছিল ভারতীয় সৈন্যদের মৃত্যুসংগ্রাম দেখে। চারিপাশ হ'তে ফিরিঙ্গীর কামান ও বন্দুক অজস্রধারে গোলাবৃষ্টি

করছে।

চারিদিকে বিষোদগারণ, ধোঁয়া, আগুন! অমিতবিক্রমে লড়ছে বীর সৈনিকরা।

কোথায় ফিরিঙ্গীর বিপুল সৈন্যবাহিনী, প্রচুর রণসম্ভার, আর কোথায় মৃত্যুপণে সংকল্পিত মুষ্টিমেয় ভারতীয় সৈন্য ও তাদের সামান্য রণসম্ভার।

বুদলিকাসরাইয়ের যুদ্ধেই শেষ পর্যন্ত দিল্লীর জয়-পরাজয় মীমাংসিত হয়ে গেল।

৮ই জুনের অস্তাচলমুখী দিনমণি; কিন্তু সেদিন ফিরিঙ্গীর গলায় জয়ের মাল্য দুলিয়েছিল কারা?

কতটুকু সাহায্য করেছিল গোরা সৈনিকেরা? আমরা মীরজাফর উমিচাঁদের বংশধরেরা না থাকলে ফিরিঙ্গীর জয়ের আশা কোথায় কোন্ অতলে তলিয়ে যেতো!

দাঁড়াও। শুনে যাও! কে কে ছিল সেই দলে।

সেনানায়ক রীডের অধীনে গুর্খা সৈনিকেরা। তারাই প্রথমে আমাদের বূ্যহ ভেদ করে। মীরাটের এদেশীয় সৈনিকেরা, আর জান ফিরোজ খাঁ, আফগান সেনাপতির অধীনে একদল ভারতীয় অশ্বারোহী সৈন্য। মনে রেখো এ নামগুলো!···

এবারে বিজয়ী বার্ণাড দিল্লীর কাওয়াজের প্রশস্ত ময়দানে সৈন্যসমাবেশ করলে।

দিল্লীর প্রাচীরের বাইরে ইংরাজদের তাঁবে ভারতীয় সৈন্য ও তাদের নিজস্ব গোরা সৈন্য। ভিতরে মরণপণে তখনও দাঁড়িয়ে অসি হাতে শত শত মুক্তি-সংগ্রামের বীর!

## ছয়

বারাণসী।

হিন্দুর সেই চিরপবিত্র তীর্থভূমি।

নিম্নে প্রবাহিতা অর্ধচন্দ্রাকৃতি পুণ্যসলীলা গঙ্গা।

বারাণসীতেও সৈন্যদের মধ্যে হয়েছে প্রাণসঞ্চার।

জুন মাসের গোড়ার দিক। আজিমগড় থেকে সংবাদ এসেছে, সেখানকার ভারতীয় সৈন্যেরা ফিরিঙ্গীদের শাসন আর মানতে চায় না। অত্যাচারের মীমাংসা চায় অসিমুখে। সংবাদ পাওয়া গেছে, কতিপয় পদাতিক ও অশ্বারোহী সৈনিকের তত্ত্বাবধানে গোরক্ষপুর হতে ৫,০০,০০০ টাকা বারাণসীতে আসছে।

বারাণসীতেও রণদামামা বেজে উঠল।

সমস্ত টাকাই সেপাইরা লুঠ করে নিল এবং সেই লুণ্ঠিত অর্থ নিয়ে সকলে বিজয়গৌরবে আজিমগড়ে ফিরে এসে দেখে, আজিমগড়ে একজন শ্বেতাঙ্গও নেই। সব পলাতক।

সেনাপতি নীল সসৈন্যে বারাণসীতে এসে পেঁছেছে।

আজিমগড়ের চাঞ্চল্যকর সংবাদ বারাণসীতে এসে পেঁছালে আর রক্ষা নেই, অতএব সময় থাকতে বারাণসীর সমস্ত ভারতীয় সৈনিককে নিরস্ত্র করতে হবে, নীলের কঠোর সংকল্প।

ঠিক হলো পরদিন বেলা পাঁচটার সময় নিরস্ত্রীকরণ পর্ব সমাধা হবে।

সমস্ত সৈন্য এসে সার বেঁধে দণ্ডায়মান কাওয়াজের ক্ষেত্রে।

আদেশ প্রচারিত হলো।

গম্ভীর সৈন্যেরা, কেউ একটি টু-শব্দ পর্যন্ত উচ্চারণ করলে না। নীরবে সবাই অস্ত্র ত্যাগ করলে।

অদূরে আগের মতই কামানশ্রেণী। প্রস্তুত গোরা সৈন্যের দল।

সেনাপতির আদেশে গোরা সৈন্যেরা এদের অস্ত্রগুলো মাটি হতে তুলে নিতে যেমন অগ্রসর হয়েছে, সহসা যেন বারুদস্তুপে হলো অগ্নিসংযোগ।

মুহূর্তে কোথা হ'তে যে কি হয়ে গেল!

বিদ্যুৎগতিতে ভারতীয় সৈন্যেরা মাটি হতে যে যার অস্ত্র তুলে নিয়ে ঝাঁপিয়ে পড়ল কর্তৃপক্ষের উপর।

দুম্...দুম্...দুড়ুম। গর্জে উঠল শত শত আগ্নেয় অস্ত্র।

ফিরিঙ্গীরাও শুরু করলে সজ্জিত কামান হতে গোলাবর্ষণ।

সংকটময় মুহূর্ত। ভারতীয় সেপাইরা সংঘবদ্ধ না হয়ে সুপরিকল্পিত উপায়ে সংগ্রাম না চালিয়ে বিশৃংখল যথেচ্ছভাবে অস্ত্রপরিচালনা যখন করছে, সেই সময় একজন শ্বেতাঙ্গ সেনানায়ক চকিতে এসে সমস্ত কামান অধিকার করে নিল।

বিপর্যস্ত ভারতীয় সৈনিকেরা অল্প সময়ের মধ্যেই কামানের মুখে ছত্রাকার হয়ে গেল।

বারাণসীর ইংরাজ সেনাপতি এই অভূতপূর্ব ব্যাপারে নিরতিশয় অবসন্ন হয়ে পড়ল এবং সে তার কার্যভার আগত কর্ণেল নীলের হাতে তুলে দিল।

দাম্ভিক অপরিণামদর্শী কর্ণেল নীল, হাতে ক্ষমতা পেয়ে ভয়ংকর প্রতিহিংসা সাধনে বদ্ধপরিকর হলো।

সামান্য ভারতীয় সৈনিক। তাদের এতদূর স্পর্ধা।...

তার প্রচণ্ড প্রতিহিংসানলে পলাতক ও পরগৃহে আশ্রিত প্রত্যেকটি সেপাই নিষ্ঠুরভাবে নিহত হলো। কুটীরে কুটীরে আগুন জ্বলে উঠল।

শুধু মাত্র ভারতীয় সৈন্যদের নিষ্ঠুরভাবে হত্যা করেই ফিরিঙ্গীদের প্রতিহিংসানল নির্বাপিত হয়নি সেদিন; ৯ই জুন প্রচারিত সামরিক আইনের বলে এবারে শুরু হলো নিরীহ অসহায় নাগরিকদের প্রতি বেপরোয়া বৈরী-নির্যাতন!

পল্লীতে পল্লীতে গোরা সৈনিকরা উপস্থিত হয়ে কুটীরে কুটীরে জ্বালালে আগুন। বৃদ্ধ যুবা শিশু নির্বিচারে যাকে হাতের কাছে পেলে, ঘর হতে টেনে এনে ঝুলিয়ে দিতে লাগল ফাঁসির দড়িতে। নির্মম বেত্রাঘাতে ক্ষতবিক্ষত রক্তাক্ত করে দিল কতজনার দেহ। সঙ্গীনের খোঁচায় কত অসহায় মৃত্যুর কোলে

চলে পড়ল। ঘরে জ্বলছে আগুন, সম্মুখে প্রকাশ্য বারাণসীর পথে পথে তৈরী হয়েছিল সেদিন অসংখ্য ফাঁসির মঞ্চ। প্রত্যহ কত যে প্রাণ সেই সব ফাঁসির মঞ্চে ফিরিঙ্গীর প্রতিহিংসানলে নিঃশেষ হয়ে গেল কে তার খোঁজ রেখেছিল।

শ্বেতদ্বীপের নারী! সে দৃশ্যে তোমরাও দিয়েছো করতালি আনন্দে উল্লাসে। সেদিন আম্রবৃক্ষের ডালে ডালে ঝুলছে ফাঁসির দড়িঃ তবু নীলের হৃদয় শান্ত হলো না। পুণ্য বারাণসীধাম রক্তে লাল হয়ে গেল।

আর আজমীর ও বারাণসীতে সেদিন অসিমুখে ভীত তোমাদের ও তোমাদের স্ত্রী পুত্র পরিজনের প্রাণ বাঁচাতে ঐ সেপাই ও এদেশবাসীরাই সকল প্রকার সাহায্য অকাতরে তোমাদের দিয়েছিল। এই কি তার প্রতিদান?

পুরো জুন মাস ধরে চলল সংহার-লীলা—ফিরিঙ্গীদের ভারতীয় হত্যা উৎসব।

পল্লীতে নেই কোন জনমানব। ঘরে ঘরে জ্বলছে আগুন।

সর্বত্র ঝুলছে গাছের ডালে ডালে নিরীহ নাগরিকের প্রাণহীন শব।

অগ্নিদগ্ধ বারাণসীকে পশ্চাতে রেখে আমরা এগিয়ে যাইঃ কোথায়? জোনপুর!

বারাণসী হতে ৩০ মাইল দূরবর্তী জোনপুরে, আজিমগড় ও বারাণসীর সেপাইদের বিদ্রোহের সংবাদ পেয়ে যতেক ফিরিঙ্গী জোনপুর কাছারী-বাড়ীতে আশ্রয় নিয়েছে।

বেলা কত হবে কে জানে! জোনপুরের কাছারী-বাড়ীর বারান্দায় সেনা-নায়ক দাঁড়িয়ে; সহসা একটা বন্দুকের শব্দ শোনা গেল, এবং সঙ্গে সঙ্গে গুলি-বিদ্ধ সেনানায়কের রক্তাক্ত দেহ ভূলুণ্ঠিত হলো।

বাকী সব ফিরিঙ্গী তখুনি প্রাণভয়ে গৃহাভ্যন্তরে আত্মগোপন করলে।

দেখতে দেখতে জোনপুরেও হলো মুক্তি-সংগ্রাম শুরু।

ধনাগার লুণ্ঠিত।

মুক্ত তরবারী ও বন্দুক হাতে জোনপুরের ভারতীয় সেপাইরা এতদিনের অত্যাচারের প্রতিশোধ সাধনায় কৃতসংকল্প।

কাছারী-বাড়ীতে প্রাণভয়ে লুক্কায়িত ফিরিঙ্গীরা কেউ পায়ে হেঁটে, কেউ অশ্বে, শকটারোহণে পলাতক।

মীরাট, দিল্লী, আজিমগড়, বারাণসী ও জোনপুর।

১০ই মে, ১১ই মে, মীরাট ও দিল্লী, ৩রা জুন আজিমগড়, ৪ঠা জুন বারাণসী এবং ৫ই জুন জোনপুর।

বার বার অন্তর হ'তে প্রণতি জানিয়ে যাই সংঘবদ্ধ স্বাধীনতা সংগ্রামের ঐ রক্তাক্ত দিনগুলিকে।

গঙ্গা যমুনার মিলনঃ প্রয়াগ, এলাহাবাদ!

বারাণসী হতে মাত্র ৭০ মাইল দূরে।

আকবর শাহের দুর্গই আজ ফিরিঙ্গীর কবলিত। যুদ্ধোপকরণে পরিপূর্ণ।

দুর্গের ছয় মাইল দূরে সৈনিক-নিবাস।

১০ই মের রাত্রি : মীরাটে যখন চলেছে অসি ও কামানের মুখে শত বর্ষের ঋণ শোধ—এলাহাবাদ নিরুদ্বিগ্ন। ফিরিঙ্গীরা নিশ্চিন্ত আরামে বেলোয়ারী পাত্রে সুরার মজলিশে আনন্দের নেশায় মগ্ন।

পরদিন ১১ই মের রাত্রিও এমনি করে হলো অবসান।

১২ই মে প্রত্যুষে ঈশান কোণে দেখা দিল অগ্নি মেঘের আভাস।

মীরাট হতে বার্তা এনেছে, কে বা কারা : ফিরিঙ্গী রাজত্বের অবসান। মুহূর্তে গৃহে গৃহে, বাজারে, পল্লীতে পল্লীতে লোকের মুখে মুখে ছড়িয়ে পড়লো সে কাহিনী।

শ্বেতাঙ্গরা সশঙ্কিত।

১৩ই ও ১৪ই মেঘ আরও জমাট হয়ে আসে।

দিন যায়। ক্ষণে ক্ষণে বিদ্যুতের অগ্নিইসারা।

১৮ই মে এলো দিল্লীর সংবাদ।

মুঘল সম্রাট বসেছেন আবার সগৌরবে দিল্লীর মসনদে।

স্বাধীনতার তূর্যধ্বনি ক্ষণে ক্ষণে সুদূর হতে ভাসিয়ে আনে অস্পষ্ট মহা-সঙ্গীতের গুঞ্জনের মত।

মনের মধ্যে যেন কিসের একটা প্রেরণা সবাই অনুভব করে।

মে মাসের দীর্ঘ তপ্ত দিনগুলি একে একে শেষ হয়ে আসে।

ঝরাপাতার বিদায় উৎসব !

জুন মাস এলো।

এতদিন টেলিগ্রাফের তারে সংবাদের আদান-প্রদান চলছিল। ৪ঠা জুন দেখা গেল টেলিগ্রাফের তার আর কোন সংবাদই বহন করে আনছে না। সন্ধ্যার দিকে অশ্বারোহী বার্তাবহ এসে সংবাদ দিল : বারাণসীতে সেপাইরা সব শ্বেতাঙ্গ সেনাপতিদের বিরুদ্ধে অসিধারণ করেছে। সর্বনাশের আর দেরি নেই ; বারাণসীতে ইংরেজরা পর্যুদস্ত ! সৈনিকরা এখন এলাহাবাদের দিকে আসছে। বারাণসী হতে গঙ্গার অপর তট দিয়ে এলাহাবাদ যাওয়ার রাস্তা।

নগরের উপকণ্ঠে দারাগঞ্জের সম্মুখে গঙ্গাবক্ষে যে নৌসেতু এলাহাবাদে প্রবেশের সেটাই প্রশস্ত পথ।

৬ গণিত সেপাইদের ওপরে হুকুম হলো দু'টি কামান নিয়ে সেই সেতু প্রহরা দিতে হবে।

৬ই জুনের সন্ধ্যা।

গোপনে গোপনে স্থির হয়েছে, আজই এলাহাবাদে যাবতীয় ফিরিঙ্গীদের আক্রমণ করে নিঃশেষ করতে হবে। বারাণসী হতে আরো সৈন্য আসছে।

সবাই একত্র হলে আর ভয় কি !

চারিদিকে একটা শান্ত নির্লিপ্ততা !

কিন্তু কিসের সে শান্ত নির্লিপ্তত ? অত্যাসন্ন ঝড়ের পূর্বে যেমন চারিদিকে

একটা প্রশান্তি দেখা দেয়, এও হয়ত তাই।

রাত্রি নয়টা। সহসা নিস্তব্ধ রজনীর বক্ষ বিদারণ করে আশঙ্কাসূচক ভেরীধ্বনিতে আকাশ-বাতাস সচকিত হয়ে ওঠে।

নৌ-সেতুর মুখে শ্বেতাঙ্গ কামান অধ্যক্ষের প্রাণহীন দেহ তীক্ষ্ণ অসির আঘাতে ভূলুণ্ঠিত হলো সর্বপ্রথম।

চারিদিক হতে আসছে মুহুর্মুহু বন্দুকের শব্দ—দুম্…দুম্…দুড়ুম।

সমুদ্রগর্জনের মত কোলাহল দুর্গ ও সৈনিক-নিবাস হতে ভেসে আছে।

সময় হয়েছে নিকট, বাঁধন ছিঁড়িতে হবে।

চন্দ্র-কিরণ-স্নাতা ধরণী। চারিদিক দিনের আলোর মতই সুস্পষ্ট।

মুক্তি-সংগ্রামের সৈনিকেরা অসি ও বন্দুক হাতে ঝাঁপিয়ে পড়ল দলে দলে শত্রুনিধনে। কৌমুদী-ধৌত রজনী রক্তস্নাতা হলেন।

সেনাপতি দ্রুত দুর্গে প্রবেশ করে, সেখানকার সৈনিকদের নিরস্ত্র করতে উদ্যত তখন।

ভাইকে নিয়োজিত করা হলো তারই ভাইদের নিরস্ত্র করতে।

প্রচণ্ড শব্দে বোমা ফাটল ঃ সংগ্রাম হয়েছে শুরু, এ তারই বার্তা!

যে কেউ প্রতিবাদ করতে এগিয়ে আসে অগ্নিবর্ষী গোলার মুখে তার প্রত্যুত্তর দেওয়া হয়।

ফিরিঙ্গীরা সবাই প্রাণভয়ে এসে দুর্গে আশ্রয় গ্রহণ করেছে।

দুর্গের একদল বিশ্বাসঘাতক দেশদ্রোহী পাঞ্জাবী সৈনিক বেঁকে দাঁড়াল ঃ হিন্দুস্থানী সৈনিক ভাইদের সঙ্গে তারা কিছুতেই যোগ দেবে না।

আর একদল শিখ-সৈন্য নিরস্ত্রীকরণ উৎসব যাতে নির্বিঘ্নে সমাধা হয়, তার জন্য সঙ্গীন উঁচিয়ে এসে দাঁড়াল।

তাদের চোখের সামনেই তাদের স্বজাতি দেশভাইরা যে যার অস্ত্র ভূমিতে নামিয়ে রাখে ফিরিঙ্গী সেনাপতির আদেশে।

নিরস্ত্রীকৃত হতমান সৈনিকের দল নতশিরে দুর্গ হ'তে বহিষ্কৃত হয়ে চলে গেল একে একে আমাদেরই কতিপয় বিশ্বাসঘাতক স্বজাতিদ্রোহী তাঁবেদার সৈনিকের চোখের সামনে দিয়ে।

ভাই হয়ে আমরা সেদিন নিষ্প্রাণ পুতুলের মতই ভাইয়ের অপমান দেখলাম দাঁড়িয়ে দাঁড়িয়ে; এতটুকু বিচলিত হই নি।

আত্মসম্মানে এতটুকু আঘাতও লাগে নি।

একদল যখন প্রাণ দিয়ে স্বাধীনতা সংগ্রামে রক্ততর্পণ দিচ্ছে, আর একদল তখন বিদেশী শাসকের কৃপাভিক্ষা-লোলুপ!

তবু মুক্তির ডাক তখন ছড়িয়ে গেছে এলাহাবাদের সর্বত্র, এমন কি সুদূরবর্তী পল্লীতে-পল্লীতেও।

জনগণের মধ্যেও সাড়া জেগেছে—মুক্তি চাই, প্রাণ চাই, চাই মুক্ত বায়ু। কিন্তু তবু! তবু সবই ব্যর্থ হয়ে গেল। কিছুই হলো না কার্যকরী।

এতবড় জাগরণের মূলে যে ছিল না আমাদের এতটুকু একতা! ছিল না

এতটুকু শৃঙ্খলা। ছিল না আমাদের এক মন এক প্রাণ!

কেউ কারো মতে চলবে না! সকলেই আমরা স্ব-স্বপ্রধান!

সারাটা রাত্রি ধরে চলল ধ্বংসযজ্ঞ!

৬ই জুনের রাত্রি প্রভাত হলো!

কারাগারের দ্বার উন্মুক্ত! মুক্ত কয়েদীর দল!

লুণ্ঠন! হত্যা!...

৭ই জুন ধনাগার লুণ্ঠন!

গঙ্গা ও যমুনার মধ্যবর্তী ভূখণ্ডে এক বৃদ্ধ মৌলবী এগিয়ে এলেন: ভাই সব! তোমরা শৃঙ্খলাবদ্ধ হও! একত্র হও! আবার আমাদের দিন এসেছে। দিল্লীতে মুঘলের প্রাধান্য পুনঃপ্রতিষ্ঠিত! মুঘলসম্রাট আবার সমগ্র ভারতের অধীশ্বর হয়ে মসনদে বসেছেন। সবাই একত্রে দুর্গ আক্রমণ কর! ফিরিঙ্গীদের হাত হ'তে আমাদের সর্বাগ্রে দুর্গ ছিনিয়ে নিতে হবে।

এগিয়ে এল সবাই বীর বিক্রমে।

কিন্তু মুহুর্মুহু কামানের মুখে দাঁড়াতে পারলে না।

চেষ্টা বার বার ব্যর্থ হলো।

ফিরিঙ্গীরা শিখ-সৈন্যদের বিক্রমে অসি ও বন্দুকের সাহায্যে নিজেদের প্রাধান্য বজায় রাখলে।

লজ্জা ও দুঃখে মুখ নিচু হয়ে যায়।

বারাণসীতে মুক্তি-সংগ্রামে শিখ-সৈন্যরা দিল প্রাণ আর এলাহাবাদে তাদেরই আর একদল নিল আমাদের প্রাণ।

১১ই জুনের প্রভাতে সসৈন্যে দস্যুরাজ সেনাপতি নীল এলাহাবাদের রঙ্গভূমে এসে প্রবেশ করল।

দুর্গে সংবাদ প্রেরণ করতে হবে: পত্রবাহক চাই।

ভয় কি। আমরাই তো আছি, কিছু অর্থ দাও। অর্থের বিনিময়ে আমরা সব করতে পারি।

ভাইয়ের বিরুদ্ধে ভাই আমরা অস্ত্রধারণ করবো, ভাইয়ের ঘরে ভাই আমরা আগুন জ্বালাবো।

সেনাপতি নীলকে গঙ্গা পার করে দিতে হবে, আমরাই নিয়ে এলাম নৌকা।

আমরাই তাকে গঙ্গার এপারে নির্বিঘ্নে নিয়ে এলাম।

আমরাই উৎকোচের বিনিময়ে দুর্গে সংবাদ পেঁছে দিলাম গোপনে।

বীরদর্পে সেনাপতি নীল মার্চ করে সসৈন্যে এগিয়ে চলল।

দুর্গ অধিকার করতে হবে।

এলাহাবাদ দুর্গ।

নগরে যেমন বিশৃঙ্খলা; দুর্গমধ্যেও তাই চলেছে।

নীল প্রথমেই দুর্গে প্রবেশ করে সেখানে আনলে শৃঙ্খলা।

যে স্বদেশদ্রোহি শিখ-সৈন্যের দল ফিরিঙ্গীদের সাহায্য করেছে, আজ কিন্তু সেনাপতি নীল তাদের বিশ্বাস করতে পারলে না, তাদের প্রতি আদেশ জারী

হলো, দুর্গের বাইরে গিয়ে থাকতে হবে, এবং তাদের সে আদেশ মানতে বাধ্য করা হলো।

অবাধে এখন তারা নিজেদের আত্মসম্ভ্রম, সৈনিকের নিষ্ঠা ভুলে গিয়ে লুণ্ঠন উৎসবে মাতোয়ারা হয়ে উঠল।

এবার সুরু হলো সুরক্ষিত দুর্গের মধ্যে থেকে মুক্তি-সৈনিকদের সঙ্গে সংগ্রাম। সহসা এমন সময় গুজব ঃ ফিরিঙ্গীরা দুর্গমধ্যে বহু কামান সজ্জিত করেছে, কামানের গোলায় সমস্ত এলাহাবাদ শহর উড়িয়ে দেওয়া হবে।

মূর্খ দেশবাসী সেই গুজব সত্য কি মিথ্যা না যাচাই করেই প্রাণভয়ে যে যার মত পলায়ন শুরু করলে।

রাত্রি প্রভাতের সঙ্গে সঙ্গেই নগর মনুষ্যহীন।

১৮ই জুন প্রাতে জনহীন নগরে বীরদর্পে নীল সসৈন্যে পরিদর্শনে অগ্রসর।

এলাহাবাদের স্বাধীনতা সংগ্রামেও পূর্ণচ্ছেদ।

এবারে শুরু হল প্রতিহিংসা। ফিরিঙ্গীর প্রতিহিংসা। দানবীয় প্রতিহিংসা।

পুণ্যধাম বারাণসীকে রক্তাপ্লুত করে, হাজার হাজার নিরীহ নর-নারী যুবক-যুবতী শিশু-বৃদ্ধকে নিষ্ঠুরভাবে ফাঁসির দড়িতে ঝুলিয়েও নীলের পাশবিক প্রতিহিংসা-বৃত্তি চরিতার্থ হয় নি।

সুরু হলো ফিরিঙ্গীর পৈশাচিক তাণ্ডবলীলা।

বিনা বিচারে বিনা দোষে নাগরিকদের জোর করে ধরে এনে ফাঁসির দড়িতে ঝুলিয়ে দেওয়া শুরু হলো।

গৃহে গৃহে আগুন জ্বলে উঠ্‌লো।

প্রকৃত অপরাধী হোক বা নিরপরাধ হোক, ফিরিঙ্গীর বিচারে যাদের প্রতি এতটুকু সন্দেহ তাকেই প্রাণদণ্ডে দণ্ডিত করা হচ্ছে।

দণ্ডিত ব্যক্তির গলায় দড়ি বেঁধে তাকে গাছের নিচে গাড়ীর উপর দাঁড় করিয়ে দিয়ে গাড়ী চালিয়ে দিলেই, হতভাগ্যের দেহ ফাঁসবদ্ধ হয়ে ঝুলতে থাকে গাছের ডালের সঙ্গে দড়ির ফাঁসে।

ইংরাজ! তোমাদের বিচারে তারা বিপ্লবী! পরদেশী তোমাদের শত বর্ষের জঘন্য লাঞ্ছনা ও অত্যাচার সহ্য করতে না পেরে তারা রুখে দাঁড়িয়েছিল মুক্ত কৃপাণ হাতে এই তো তাদের অপরাধ!

শত বর্ষের অত্যাচারের মর্মপীড়ায় তারা তীক্ষ্ণ অসির আঘাতে তোমাদের নির্বিচারে খণ্ড-বিখণ্ড করেছে, তোমাদের রক্তে পথ ও গৃহ প্লাবিত করেছে।

কিন্তু সুসভ্য ব্রিটিশ! প্রশ্ন করি তোমাদের। দেশের জনগণের মধ্যে যখন আবির্ভাবের জাগরণ আসে, নব অভ্যুদয়ের আসে চেতনা, সেই চেতনা ও জাগরণ যে চিরদিনই এমনি নিষ্ঠুর ও ভয়ঙ্কর, তা তো তোমাদের অজানা ছিল না।

সেই বাইবেল থেকে শুরু করে তোমাদের দেশের জাতীয় অভ্যুথানের প্রতিটি ইতিহাসের পাতাগুলো একবার উল্টে যাও দেখি!

তোমাদেরই দেশের ঐতিহাসিকেরা না একদিন প্রথম চার্লসের রাজত্বকালে

আয়র্লণ্ডের প্রটেস্টাণ্ট সম্প্রদায়ের প্রতি তাদের প্রতিদ্বন্দ্বী ক্যাথলিক ধর্মসম্প্রদায় যে ঘোর অত্যাচার করেছিল. তার বর্ণনা দিতে গিয়ে নির্বাক হয়ে গিয়েছিল। তোমাদের দেশেও যখন এসেছে অভ্যুত্থান, তখন কি অবাধে নির্বিচারে নিরপরাধ শিশু ও নারীরা পর্যন্ত উত্তেজিত লোকদের হাতে নিষ্ঠুর আঘাতে প্রাণ দেয় নি! এবং তাই যদি হয়ে থাকে, তবে ১৮৫৭এর সেই স্বাধীনতা-সংগ্রামে কেন আমাদের ফাঁসি দেওয়া হয়েছিল? কেন আমাদের যাবতীয় ধনসম্ভার লুঠ করা হয়েছিল? কেন আমাদের ঘরে ঘরে দেওয়া হয়েছিল আগুন?

সত্যাশ্রয়ী ইংরাজ, সুসভ্য ইংরাজ—জবাব দাও! জবাব চাই! থাক সে কথা! কেননা কি তোমরা জবাব দেবে তা আজ আর জানতে আমাদের বাকী নেই!

## সাত

"যমুনা দেয় যমকে ফোঁটা
যমের দুয়ারে দিয়ে কাঁটা
আমি দিই আমার ভাইকে ফোঁটা।"

ভ্রাতৃ দ্বিতীয়ার পুণ্য-দিবসে বোন দিচ্ছে ভাইয়ের কপালে ফোঁটা। মৃত্যুকে এড়াবার জন্য নয়. মৃত্যুকে জয় করবার জন্যে। ভাই আমার মৃত্যুঞ্জয়ী! কপালে তোমার এঁকে দিলাম রক্ত-তিলক।

মায়ের পেটের ভাই-বোন নয়, তবে ভাই-বোনের মতই পাশাপাশি তারা মানুষ। হাসি-খেলায় গানে-গল্পে দীর্ঘদিন কেটেছে তাদের এক সাথে। জান মেয়েটির নাম?

ফুটফুটে গায়ের রং, ঝাকড়া ঝাকড়া একমাথা চুল, চঞ্চলা হরিণ-শিশুর মত। কে ঐ মেয়েটি?

আর ওরই পাশে বলিষ্ঠ দৃঢ়চেতা কিশোর বালকটি কে?

শোন! ভারতবাসী কান পেতে শোন!

চেয়ে দেখো ঐ দূর আকাশের প্রান্তে দুটি উজ্জ্বল নক্ষত্র! আজিও জ্বলছে তেমনি অম্লান, তেমনি জ্যোতির্ময়, তেমনি ভাস্বর। প্রায় পৌনে একশত বৎসর পরে আজ আমরা সবাই তোমাদের প্রণাম জানাতে এসেছি। এসো কে আছে কোথায়, দেশবাসী দেশপ্রেমিক! এগিয়ে এসে প্রণাম জানাও!

রূপকথা নয়। কল্পনা কাহিনীও নয়।

চল ফিরে যাই ১৮২৪ সালে!

মহারাষ্ট্রের ম্যাথিরান পর্বতের সানুদেশে, চারিদিকে সবুজ ঘাসের সুকোমল আস্তরণ। ছোট্ট একটি গ্রাম। গ্রামটির নাম 'ভেনু'।

সেই গ্রামে মাধবরাও নারায়ণ ভট্ট নামক এক দরিদ্র ব্রাহ্মণের ঘর। সাংসারিক দৈন্য, দুবেলা ভাল করে দুমুঠো আহারও জোটে না। মাধবরাওয়ের স্ত্রী শ্রীমতী গঙ্গাবাঈ। এত দারিদ্র্যের নিষ্পেষণ, তবু স্বামী-স্ত্রীর মুখে হাসি যেন লেগেই আছে। কোন অভাবই তাদের বিচলিত করতে পারে না।

দুঃখ-সিন্ধু মন্থন করে দরিদ্র মাধবের ঘর আলো করে জন্মাল এক চাঁদের মত ছেলে। প্রায় সমসময়ে শেষ বাজীরাও সিংহাসন ত্যাগ করে গঙ্গার তীরে দান-ধ্যান পুজো-আর্চায় ঋষির জীবন অতিবাহিত করছেন।

বহু মহারাষ্ট্রীয় পরিবার বাজীরাওয়ের দানের খ্যাতি শুনে বাজীরাওয়ের আশ্রয়ে এসে বাস করতে লাগল।

সেই দলে ১৮২৭ খৃঃ দরিদ্র মাধবরাও সপরিবারে এসে ভিড়ে গেলেন। চন্দ্রকলার মত মাধবরাও ও গঙ্গাবাঈয়ের স্নেহের দুলাল ধীরে ধীরে বেড়ে ওঠে।

অদ্ভুত শিশুটি, মুহূর্তে সবার চিত্ত জয় করে নেয়।

কি অদ্ভুত আকর্ষণী শক্তি অতটুকু শিশুর!

শিশু হলো বালক; দুরন্ত বালক।

দরিদ্র ব্রাহ্মণের ঘরে ঐ চাঁদের মত বালককে বুঝি মানায় না।

আর মানাবেই বা কেন! অলক্ষ্যে যে তখন জননী ভারত-ভূমি রচনা করছেন নিভৃতে এক সোনার মুকুট তার প্রিয় সন্তানের জন্য।

নিজহাতে জননী জন্মভূমি যে তার মাথায় পরিয়ে দেবেন সেই সোনার মুকুট।

বাজীরাও বালককে দেখে যেন কেমন চঞ্চল হয়ে ওঠেন। সমস্ত অন্তরে একটা দুর্দমনীয় প্রেরণা অনুভব করেন, দু'বাহু ছুটে যেতে চায় দুরন্ত সোনার চাঁদের মত দরিদ্র ব্রাহ্মণের ছেলেটিকে বুকে টেনে নিতে।

কে রে তুই বালক, এমনি করে আমায় আকর্ষণ করিস?

শেষ পর্যন্ত বেশী দিন আর বাজীরাও স্থির থাকতে পারলেন না। ৭ই জুন ১৮২৭ সাগ্রহে বালককে কোলের ওপরে বসিয়ে ঘোষণা করলেনঃ নিঃসন্তান আমি, আজ হতে এই বালককে নিজ পুত্র বলে বুকে তুলে নিলাম। এই হবে ভবিষ্যতে পেশোয়ার সিংহাসনের উত্তরাধিকারী!

হায় বাজীরাও! তুমি তখনও জানতে পার নি তোমার তুচ্ছ পেশোয়ার স্বর্ণমুকুটের চাইতেও ঢের মূল্যবান রত্নমুকুট ঐ দুই বৎসরের শিশুর জন্য তৈরী হচ্ছে। কত ক্ষুদ্র তোমার পেশোয়ার সিংহাসন! কেমন করে বসাবে তুমি ঐ ক্ষুদ্র সিংহাসনে তাকে, যার সিংহাসন পাতা হবে একদিন অগণিত নরনারীর নিভৃত বক্ষের মাঝে!

কে ঐ বালক?

শ্রীমন্ত নানাসাহেব!

একটু অপেক্ষা করো। মুহূর্তের জন্য দৃষ্টি ফেরাও।

মুহূর্ত বই কি! ১৮২৪ আর ১৮৩৫ মাত্র এগারটি বৎসরের ব্যবধান।

১৮৩৫এর ১৯শে নভেম্বর পুণ্যময় বারাণসীধামে মোরোপন্ত তাম্বের ঘরে হুলুধ্বনি কে দিয়েছিল, স্বর্গের দেবকন্যারা কি?

মেয়ে তো নয়, যেন একটি চাঁপার কলি! কি রূপ! চোখ যেন আর ফিরানো যায় না।

কি নাম রাখা যায় মেয়েটির! মনু। মনুবাঈ! মনু। মনুয়া! মনুয়াই বটে, কি আধো আধো মিষ্টি বোল!

কিন্তু, আহা, মেয়েটির যখন মাত্র ৩ কি ৪ বছর, মেয়েটির মা ভাগীরথীবাঈ শেষ নিঃশ্বাস নিলেন।

দুর্ভাগ্য বুঝি কখনও একা আসে না। যার অনুগ্রহে মোরোপন্তের কোন অভাব ছিল না, সেই চিমাজী আপ্পার আকস্মিক মৃত্যুতে মোরোপন্ত যেন দিশেহারা হয়ে পড়েন।

কি করা যায়, মেয়েটিকে বুকে করে মোরোপন্ত কাশী ত্যাগ করে বিঠুরে এসে বাজীরাওয়ের আশ্রয় নিলেন।

পিতা একদণ্ড মেয়েকে চোখের আড়াল করেন না।

আহা, মা-হারা মেয়ে!

ঘরে এমন একটি স্ত্রীলোক নেই, যে মেয়েটির দেখা-শোনা করতে পারে।

সদাসর্বদা যার আশে-পাশে মনুয়াকে ঘুরতে হয় তিনি পুরুষ, তাঁর পিতা।

নিয়তির কি অদ্ভুত নির্দেশ।

মেয়ে হয়ে জন্মালেও সাধারণ মেয়েলী ভাব মেয়েটির মধ্যে এতটুকু নেই।

মেয়ে হয়েও মনুয়া আমাদের পুরুষের মত কাপড় পরে, তার খেলার সাথীরাও মেয়ে নয়, বালক।

যাকে একদিন দুর্জয় বিক্রমে দেশের স্বাধীনতা রক্ষার মৃত্যুপণে মুক্ত কৃপাণ হাতে রণাঙ্গনে ঝাঁপিয়ে পড়তে হবে, প্রকৃতি তাকে আপন হাতেই তাই বুঝি গড়ে নিচ্ছেন।

বিঠুরে এসে বালিকা মনু খেলার সাথী পেলে শ্রীমন্ত নানাসাহেবকে।

দু'জনার মধ্যে বয়সের পার্থক্য এগার বৎসর।

তবু যেন দু'জনার মধ্যে ভাবের অন্ত নেই।

শ্রীমন্ত নানা এখন তরুণ যুবা।

মনু আমাদের কিশোরী।

নানা ঘোড়ায় চেপে চলেছেন, মনুও ঘোড়ায় চেপে চলে তাঁর পাশে পাশে।

দু'টি অশ্ব কদমে কদমে পা ফেলে ফেলে চলে ; কেশর দোলে।

কখনো উন্মুক্ত ময়দানে দু'জনে অসি-ক্রীড়ায় মত্ত।

ভাতৃদ্বিতীয়ার পুণ্যক্ষণে মনু শ্রীমন্ত নানার কপালে এঁকে দেয় রক্ত-চন্দনের রাঙা টিপ্।

চঞ্চলা বালিকা কারো শাসন মানে না।

একদিন এক জ্যোতিষী এলেন। মনুর জন্মপত্রিকা দেখে ভবিষ্যদ্‌বাণী করলেন: এ মেয়ে সামান্য নয়। রাজার ঘরণী হবে। ঝাঁসীর অধিপতি গঙ্গাধর রাওয়ের পত্নীবিয়োগ হয়েছে। দূত পাঠাও তার কাছে।

ভবিষ্যবাণী নিষ্ফল হলো না।

১৮৪২এ বৈশাখের এক চন্দ্রালোকিত রজনীতে সানাই বেজে উঠল।

মহাসমারোহে অষ্টমী মনুকে ঝাঁসীর মহারাজের সঙ্গে পরিণয়সূত্রে আবদ্ধ

করে গৌরীদান করলেন মোরোপন্ত তাম্বে।

পুরোহিত মনুর শাড়ীর আঁচল গঙ্গাধরের উত্তরীয়র সঙ্গে বাঁধছেন। অষ্টম বর্ষীয়া বালিক বললেঃ খুব ভাল করে গিঁট দিও। যেন খুলে না যায়।

নববধুকে নিয়ে গঙ্গাধর ঝাঁসীতে ফিরে এলেন।

মহারাষ্ট্রীয় রীতিক্রমে মনুর নব নামকরণ হলো, লক্ষ্মীবাঈ।

গরীবের মেয়ে আমাদের মনুবাঈ, রাজার ঘরণী লক্ষ্মীবাঈ আজ।

১৮৫৭এর স্বাধীনতা সংগ্রামের দুটি অনুজ্জ্বল প্রদীপ-শিখা, শ্রীমন্ত নানা সাহেব, রাণী লক্ষ্মীবাঈ!

এই সঙ্গে আরো একজনকে মনে পড়ছে।

আজিমুল্লা খাঁ।

দরিদ্রের ঘরে জন্ম নিয়েও স্বীয় অধ্যবসায় ও শ্রমে আজিমুল্লা ক্রমে শ্রীমন্ত নানাসাহেবের প্রধান পার্শ্বচর হয়ে উঠেছিলো একদিন।

দারিদ্র্যের জন্য আজিমুল্লাকে বালক বয়সে একদিন কোন এক ফিরিঙ্গীর ঘরে দাসত্বও করতে হয়েছিল।

ভৃত্য হলে কি হবে, অন্তরে তার সর্বদা জ্বলছে মুক্তির আগুন ধিকি-ধিকি! যেমন করেই হোক বড় হতে হবে, শির তুলে দাঁড়াতে হবে দশের একজন হয়ে— বালকের দৃঢ় পণ।

একজন শ্বেতাঙ্গের ঘরে বালক আজিমুল্লা সামান্য বাবুর্চির কাজ করে, কাজের ফাঁকে ফাঁকে যে সময়টুকু পায়, কঠোর পরিশ্রম করে ইংরাজী ও ফরাসী ভাষা রপ্ত করে।

কয়েক বৎসরের মধ্যেই বাবুর্চি আজিমুল্লা ফরাসী ও ইংরাজী ভাষা রপ্ত করে নিল। দু'টি ভাষাই এখন সে অনর্গল বলতে পারে।

মনে আরো আশা! বাবুর্চির কাজে ইস্তফা দিয়ে আজিমুল্লা কানপুরে চলে গেল স্কুলে অধ্যয়ন করবার ইচ্ছায়।

ক্রমে শিক্ষা সমাপ্ত করে আজিমুল্লা ঐ স্কুলেই শিক্ষকতা গ্রহণ করলে।

এই অসীম অধ্যবসায়ী যুবকটির কথা শ্রীমন্ত নানাসাহেবের কর্ণগোচর হ'তে খুব বেশী দেরি হয় না।

ব্রহ্মাবর্তের দরবারে উভয়ের পরিচয় ঘটল।

১৮৫৪ খৃঃ আজিমুল্লা শ্রীমন্ত নানাসাহেবের প্রধান অনুচর রূপে ইংলণ্ডে প্রেরিত হয়!

বিলাতের সুধীজন সমাজের মধ্যে ভারতীয় যুবকটি শীঘ্রই নিজগুণে আসন করে নেয়। অত্যন্ত দরিদ্রের ঘরে জন্মেও আজিমুল্লা অপূর্ব দৈহিক সৌষ্ঠব ও সৌন্দর্যে ছিল অতুলনীয়।

উজ্জ্বল গৌরবর্ণ গাত্র, উঁচু লম্বা বলিষ্ঠ গঠন, অতি সহজেই যে কেউ আজিমুল্লার প্রতি আকৃষ্ট হতো প্রথম দৃষ্টিপাতেই।

সাগরপারের বিড়ালাক্ষীরা সর্বদা ঐ সুশ্রী যুবকের আশে-পাশে মধুলোভী ভ্রমরের মত গুঞ্জন করে ফিরত।

আজিমুল্লা ভারতে প্রত্যাবর্তনের পর ও বহু ধনবতী ইউরোপীয় মহিলা তার সঙ্গে বহুদিন পত্রবিনিময় করেছে। হায় রে ভালবাসা! এমনিই বুঝি অন্ধ চিরদিন!

ভারতীয় যুবকটিকে যেন তারা ভুলেও ভুলতে পারেনি।

আজিমুল্লাকে শ্রীমন্ত নানাসাহেব ইংলণ্ডে প্রেরণ করেছিলেন, তাঁর প্রতি ভারতে ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কর্তৃপক্ষ যে ঘোর অবিচার করেছে, তাঁর পিতৃদত্ত সিংহাসন ও রাজকীয় সম্মান হ'তে অন্যায়ভাবে জোর করে বিতাড়িত করেছে, তারই প্রতিকারার্থ ওকালতি করবার জন্য।

কিন্তু কোন ফলই হলো না। আজিমুল্লার সকল প্রচেষ্টাই ব্যর্থ হয়ে গেল। ইংলণ্ডের কর্তৃপক্ষ ভারতের গভর্ণর জেনারেলের নির্দেশকেই বহাল রাখল।

আজিমুল্লা স্পষ্টই বুঝতে পারলে, কাতর অশ্রুপাতে ও ভিক্ষায় ও-বস্তু মিলবার নয়। জোর করে ছিনিয়ে নিতে হবে।

যে সুবর্ণ-মুকুট তাদের অধিকারচ্যুত হয়েছে, তাকে ফিরিয়ে আনতে হলে চাই তীক্ষ্ণ ধারালো অসি।

ঠিক ঐ সময় বিলাতে আর একজন ভাগ্য-বিড়ম্বিত ব্রাহ্মণ নিজের দুর্ভাগ্যের চিন্তায় মুক্তির উপায় খুঁজছিলেন: সাঁতারার রঙ্গ বাপুজি।

কিন্তু যাক ওসব কথা। কি বলছিলাম? শ্রীমন্ত নানাসাহেব। আজ এতদিন অন্তরের বাণী মুক্তির বেদনায় মূক হয়ে ছিল, সেদিন আমরা বলতে পারি নি, শ্রদ্ধা জানাতে পারি নি। কিন্তু আজ আর ভয় নেই, মুক্তকণ্ঠে চীৎকার করে ঘোষণা করতে এসেছি সকলে আমরা ১৮৫৭র মুক্তি-সংগ্রামের বীর শহীদদের অতুলনীয় শৌর্য ও বীর্যের গাথা। তাদের রক্তদানের কাহিনী।

সহসা সেদিন ১৮৫৭র রক্ত-সংগ্রামের মধ্যে রক্তশতদলের মত যিনি বিকশিত হয়ে উঠেছিলেন, এবং অকস্মাৎ আবার একদিন কোথায় অন্ধ যবনিকার অন্তরালে যিনি অবলুপ্ত হয়ে গেলেন: শুধু স্মৃতির পটে চিরজাগরূক হয়ে রইলো অনির্বাণ এক জ্যোতির্ময় অগ্নিশিখা, মুক্তি-সংগ্রামের অগ্রদূত তাঁকে আজ আবার আমরা খুঁজে বের করতে এসেছি। তার মূর্তি গড়িয়ে দেশে দেশে করবো পূজা! দেবো প্রাণের প্রথম প্রণাম।

১৮৫১ খৃষ্টাব্দে ২৮শে জানুয়ারী শ্রীমন্ত নানাসাহেবের পালক-পিতা বাজীরাওয়ের মৃত্যুর পর কোম্পানীর কর্তৃপক্ষরা একান্ত অন্যায়ভাবে নানা সাহেবের সমস্ত দাবী কলমের একটিমাত্র খোঁচায় নাকচ করে দেওয়ার পর সেই যে সেদিন আমরা সেই হতভাগ্য যুবকের ব্যথায় অশ্রুমোচন করে এসেছিলাম, তারপর দীর্ঘকাল আর তার সন্ধান নিতে পারি নি।

শুধু ১৮৫৭র মুক্তি-সংগ্রামে কিছুদিন আগে শুনেছিলাম, হৃতসর্বস্ব সেই রাজ্যহারা, গৃহহারা যুবক ভ্রাম্যমাণের বেশে ভারতের একপ্রান্ত হতে অন্য প্রান্তে

বিলিয়ে বেড়াচ্ছেন এক মহাবিপ্লবের বাণী! ওঠো! ভারতবাসী জাগো! আমাদের দাবীকে যদি প্রতিষ্ঠা করতে চাও, তবে প্রাণ দিতে প্রস্তুত হও ঘরে ঘরে।

নিষ্ঠাবান সর্বজনের অপরিচিত দরিদ্র পিতার ঘরে জন্মেও শ্রীমন্ত নানা সাহেবের বুকের মধ্যে যে আশার কুসুম মুকুলিত হয়ে উঠেছিল স্বর্গাদপি গরীয়সী জন্মভূমির মুক্তির জন্য, তারই স্বর্গীয় সৌরভে ১৮৫৭র পৃষ্ঠাগুলো আজিও বুঝি সুরভিত!

মন্ত্রের সাধন কিংবা শরীর পাতন।

শ্বেতাঙ্গের দুয়ারে প্রার্থী হয়ে দাঁড়িয়েও যখন তাঁকে লগুড়াহত হয়ে ফিরে আসতে হলো অপমানের দুঃসহ জ্বালা বুকে করে, সে লজ্জার গ্লানিকে যুবক শ্রীমন্ত নানা কোনদিনও কি ভুলতে পেরেছিলেন!

পিতৃ-অধিকার হতে বিচ্যুত হয়ে গঙ্গাতীরবর্তী ব্রহ্মাবর্তে শ্রীমন্ত নানা বসবাস শুরু করেন এক প্রাসাদোপম সুরম্য অট্টালিকা নির্মাণ করে।

ইংরাজের কলঙ্ক-মসী যদি শ্রীমন্ত নানাকে কলঙ্কিত করতে পারত, যদি তাদের সব চেষ্টা সফল হতো, তবু আজ আমরা বলতাম অকুণ্ঠচিত্তে সেই দেশ-প্রেমিকের অমিত বিক্রমকাহিনী! বলতাম আমাদের দেশের কবির কণ্ঠের সঙ্গে কণ্ঠ মিলিয়েঃ

এনেছিলে সাথে করে
মৃত্যুহীন প্রাণ,
মরণে তাহাই তুমি
করে গেলে দান।

শেষ পর্যন্ত ইংরাজের চক্রান্তে শ্রীমন্ত নানাসাহেবের ব্রহ্মাবর্তের উত্তরাধিকারিত্ব পর্যন্ত বিসর্জন দিতে হয়।

এবং সেদিনকার ইংরাজদের অত্যাচারের প্রত্যুত্তরই এলো পরবর্তীকালে ১৮৫৭-য় কানপুর হ'তে।

রক্তস্রোতে কানপুরের পথের ধূলি রাঙা হয়ে গেল। খণ্ডিত বিখণ্ডিত অসংখ্য মৃতদেহ।

প্রজ্বলিত হুতাশন দিয়েছিল সেই অত্যাচারের জবাব।

সুসভ্য শ্বেতাঙ্গ সেনাপতি নরপিশাচ নীলের প্রতিহিংসানলে প্রজ্বলিত রক্তাক্ত এলাহাবাদের পথ হ'তে বিদায় নিয়ে এসেছিলাম।

হঠাৎ স্মৃতিপথে লক্ষ্মী ও শ্রীমন্ত নানার কথা উদিত হওয়ায় একান্ত বিচলিত হয়ে বুঝি ক্ষণিকের জন্য পথভ্রষ্ট হয়েছিলাম।

আবার ফিরে যাই চল সেই মুক্তিসংগ্রামের রক্ত-রেখাঙ্কিত পথরেখা ধরে। পশ্চাতে পড়ে রইলো মীরাট, দিল্লী, বারাণসী, জৌনপুর, এলাহাবাদ।

এগিয়ে যাই এবার কানপুরের দিকে।

পুণ্যতোয়া ভাগীরথীর জলধারা-পথে যেন প্রবাহিত হয়ে গেছে সেই মহাবিপ্লবের প্রাণরস ভারতের দিক হতে দিগন্তে।

বারাকপুর, বহরমপুর, বারাণসী, এলাহাবাদ, কানপুর।

মা গঙ্গে! শিশুকালে রামায়নে পড়েছিলাম, তোমার আবির্ভাবের কাহিনী, একদা কোন স্মরণাতীত ভগীরথ তোমায় স্বর্গ হতে শঙ্খ বাজিয়ে এই ধরাধামে বহিয়ে এনেছিল বুঝি আমাদেরই স্বাধীনতা সংগ্রামের সাক্ষ্য দিতে!

১৮৫৭ সালের বুকে কবে মিলিয়ে গেল; কিন্তু তুমি আছো আজও তেমনি।

তুমি দেখেছিলে আমাদের সেই পলাশীর প্রান্তরে পাপের প্রায়শ্চিত্তের রক্ত-তর্পণ!

তাই এই সঙ্গে তোমাকেও জানাই প্রণাম।

কানপুর!

উত্তরে অযোধ্যা, দক্ষিণে এলাহাবাদ।

ঐ সময়ে কানপুরে প্রায় তিন হাজার ভারতীয় সৈনিক ফিরিঙ্গীর তাঁবে ছিল, এবং ৬০ জন গোরা গোলন্দাজ সৈনিক এবং কতিপয় শ্বেতাঙ্গ অফিসার ছিল।

এছাড়াও পদাতিক ও অশ্বারোহী সিপাহীদলে ছিল ৬৭ জন ইংরাজ অধিনায়ক।

সৈনিকদলের অধ্যক্ষ তখন সেনাপতি স্যার হিউ হুইলার।

মীরাট দিল্লীর অভ্যুত্থানের সংবাদ কানপুরেও এসে পেঁাচেছে। মুক্তির ডাক এসে পেঁাচেছে, আর কি কেউ চুপ করে থাকতে পারে!

প্রাণে লেগেছে তাদেরও দোলা।

সৈন্যাধ্যক্ষ হুইলার সশংকিত! কখন কি হয়!

ক্ষণে ক্ষণে আকাশে বিদ্যুৎস্ফুরণ। আর দেরি করা উচিত নয়, চিন্তিত সেনাপতি হুইলার অনেক চিন্তার পর অস্ত্রাগারের দক্ষিণ পূর্বদিকে বিস্তৃত সমতলক্ষেত্রে শ্বেতাঙ্গদের জন্য চতুর্দিকে প্রাচীর-বেষ্টিত যে দু'টি চিকিৎসালয় ছিল, সেই জায়গা আত্মরক্ষার জন্য নির্দিষ্ট করলেন।

অনতিবিলম্বে স্থানটিকে চারিপাশ হতে নতুন প্রাচীর তুলে আরো সুরক্ষিত করা হলো, পর্যাপ্ত পরিমাণে খাদ্যদ্রব্যাদিও সেখানে সংগৃহীত হলো।

গঙ্গাতটে অবস্থিত সুরক্ষিত গোলাবারুদপূর্ণ অস্ত্রঘরকে নিরাপদ না ভেবে আত্মরক্ষার জন্য প্রধান সেনাপতি যে স্থানটি বেছে নিল, অলক্ষ্যে নির্মম প্রকৃতির অলঙ্ঘ্য নির্দেশে সেখানেই নিজহাতে ফিরিঙ্গীরা রচনা করে নিল নিজেদের কবরখানা।

মর্দিত-পুচ্ছ শাদুলের মত শ্রীহীন শ্রীভ্রষ্ট শ্রীমন্ত নানাসাহেব তখন সুযোগের অপেক্ষায় অধীর চিত্তে কানপুরের নিকটবর্তী বিঠুরে বসে আছেন।···

মন্ত্রণাদাতা তাঁর আজিমুল্লা ও বীরশ্রেষ্ঠ মহারাষ্ট্রীয় সেনানায়ক তাঁতিয়া টোপি।

চতুর নানার ব্যবহারে ফিরিঙ্গীরা মুহূর্তের জন্যও বুঝতে পারে নি সেদিন কতখানি তীব্র জ্বালা অহর্নিশি বুকের মধ্যে চেপে রেখে, বাইরে তিনি মিষ্ট-কথায় ফিরিঙ্গীদের তুষ্ট করছেন।

ইংরাজ কর্তৃপক্ষ নানা সাহেবের হাতেই ধনাগার রক্ষার ভার দেয়।

তিনশত সৈন্য ও দুইটি কামান নিয়ে নানাসাহেব কানপুরে এসে উপস্থিত হলেন।

সঙ্গে এলেন বীর মহারাষ্ট্রীয় সেনাপতি তাঁতিয়া টোপি।

সেনাপতির আত্মরক্ষার আয়োজন চলেছে পূর্ণোদ্যমে!

প্রাচীরের চতুষ্পার্শ্বে কামান সব সুসজ্জিত হচ্ছে।

প্রাচীরের বাইরে সৈনিক-নিবাসে চলেছে শতবর্ষ পরে বিরাট অভ্যুত্থানের আয়োজন।

ভারতের এক প্রান্ত হ'তে অন্য প্রান্ত পর্যন্ত ১৮৫৭র যে অভ্যুদয় হয়েছিল, তার পরিকল্পনা হয়েছিল শ্রীমন্ত নানাসাহেবের ব্রহ্মাবর্তের নিভৃত প্রাসাদে।

তাঁর পাশে সেদিন যারা দৃঢ়পণে এসে দাঁড়িয়েছিল তাদের মধ্যে নানার আত্মীয় ও ভ্রাতা বাবা সাহেব, বালা সাহেব এবং তাঁর ভ্রাতুষ্পুত্র রাও সাহেবের কথা হয়ত অনেকেই জানে না।

তা ছাড়া ছিল আজিমুল্লা খাঁ ও ঝাঁসীর রাণী লক্ষ্মীবাই ও মহারাষ্ট্র-সেনাপতি তাঁতিয়া টোপি।

বার বার সেই মহারাষ্ট্র-সেনাপতি বীর চূড়ামণি তাঁতিয়ার মুখখানি স্মৃতি-পথে জেগে উঠছে আজ।

যাঁদের স্মৃতির অরুণরাগে আজিও ১৮৫৭ সাল রাঙা হয়ে আছে, ভারতের স্বাধীনতা সংগ্রামের রক্ত-রঙিন পাতাগুলো যাঁদের গৌরবে অমর হয়ে রইল, তাঁদেরই একজন তাঁতিয়া টোপি।

শ্রীমন্ত নানাসাহেব, তাঁতিয়া টোপি, লক্ষ্মীবাঈ, আজিমুল্লা, কুমার সিং, জিন্নতমহল এঁরাই ছিলেন সেদিনকার স্বাধীনতা সংগ্রামের পথপ্রদর্শক উদ্যোক্তা। বুকের রক্ত দিয়ে এঁরা স্বাধীনতার দরবারে বিকিয়ে গেলেন।

১৮৫৭এর এপ্রিল মাসে শ্রীমন্ত নানাসাহেবই আজিমুল্লাকে সঙ্গে নিয়ে উত্তর ভারতের প্রায় সমস্ত প্রধান শহর ও নগরগুলিতে পর্যটন করে আসন্ন মুক্তি-সংগ্রামের জন্য সকলকে প্রস্তুত হতে বলেছিলেন এবং সেই সংগ্রামের জন্য একটি নির্দিষ্ট দিনও স্থির করেছিলেন; কিন্তু সেই নির্দিষ্ট দিনের আগেই যখন মীরাট ও দিল্লী অভ্যুত্থানের পথে এগিয়ে গেল, সেই সময় হতেই ব্রহ্মাবর্তে উদ্যোগ আয়োজন চলতে থাকে এবং স্থির হয় জুনের প্রথম সপ্তাহেই সংগ্রাম শুরু করা হবে কানপুরে।

গোপন পরামর্শের আদানপ্রদান চলত সুবাদার টিকা সিংয়ের গৃহে ও সিপাহীদের নায়ক সামসুদ্দীন খানের গৃহে।

সেপাইদের মুখপত্র ছিল সুবাদার টিকা সিং।

সেই এসে নানাসাহেবকে সংবাদ দেয়: যাবতীয় হিন্দু ও মুসলমান সেপাই, সবাই প্রস্তুত। সবাই চায় এই হীন দাসত্ব হ'তে মুক্তি—চায় অত্যাচারের অবসান। সবাই এখন শ্রীমন্ত নানার আদেশের অপেক্ষায় আছে।

১লা জুন সন্ধ্যার ম্লান অস্পষ্ট আলোয় গঙ্গার মধ্যে একখানা ভাসমান

নৌকা-বক্ষে শ্রীমন্ত নানাসাহেব, তাঁর ভাই বালা রাও, আজিমুল্লা ও সুবাদার টিকা সিংয়ের গোপন পরামর্শ হয়ে গেল, কি উপায়ে কখন কেমন করে যুদ্ধ শুরু হবে। আলোচনার পর সকলেই ভাগীরথীর পুণ্যবারি স্পর্শ করে দৃঢ়কঠিন কণ্ঠে শপথ উচ্চারণ করলেঃ দেশের জন্য আমরা প্রাণ দেবো। স্বাধীনতা লাভই আমাদের একমাত্র উদ্দেশ্য।

মাথার উপরে নিশীথের নক্ষত্র-খচিত আকাশ।

চারিদিকে অসীম স্তব্ধতা।

বায়ুবিক্ষোভিত গঙ্গাবক্ষে বীচিমালার কুলু কুলু শব্দ।

অদূরে আলোকিত কানপুর শহর।

শ্রীমন্ত নানার আদেশ শোনা গেলঃ প্রতিজ্ঞা কর, আমরা দেশের জন্য প্রাণ দেবো।

প্রত্যুত্তর শোনা গেল দৃঢ়কণ্ঠেঃ আমরা দেশের জন্য প্রাণ দেবো।

মৃদুমন্দ তরঙ্গাঘাতে গঙ্গাবক্ষে নৌকাখানি দুলছে।

এই মরণপ্রতিজ্ঞা আর কেউ শুনলে না, শুনলে কেবল গঙ্গার প্রবহমাণ গৈরিক জলধারা।

ঐ দলে ছিল সামসুদ্দীন। একথা সে গোপন রাখতে পারলো না। গৃহে প্রত্যাবর্তনের পথে সে তার প্রিয় নর্তকী আজিজানের গৃহে এসে প্রবেশ করল।

সামসুদ্দীনের মুখের দিকে তাকিয়ে আজিজান প্রশ্ন করেঃ ব্যাপার কি! চোখের দৃষ্টিতে যে আনন্দ একেবারে উপ্‌চে পড়ছে!

ঃ চুপ্‌! আস্তে কথা বল! চারিদিকে শত্রুর চর, ঘরের দেওয়ালেরও কান আছে।

আজিজানের কাজলটানা দু'টি চোখের দৃষ্টি আগ্রহে চক্‌-চক্‌ করে ওঠেঃ কি!

ঃ আসন্ন মুক্তিসংগ্রামের পরিকল্পনা আজ স্থির হয়ে গেল। শত বৎসরের অত্যাচারের প্রতিশোধ! শহরের রাস্তা ফিরিঙ্গীর রক্তে লাল হয়ে ভেসে যাবে।

ঃ পারবে নিতে প্রতিশোধ?

ঃ নিশ্চয়ই।

১লা জুনের সন্ধ্যায় নেতাদের গোপন পরামর্শ যখন চলেছে তরঙ্গ-বিক্ষুব্ধ গঙ্গাবক্ষে ভাসমান নৌকার ওপরে, স্যার হিউজ হুইলার লর্ড ক্যানিংকে পত্র লিখছেনঃ কানপুরে ভয়ের কোন কারণ আছে বলে মনে হয় না। নানা সাহেবের হাতে অস্ত্রাগার ও ধনাগারের দায়িত্ব তুলে দেওয়া হয়েছে। কানপুরে আর অশান্তির কোন আশঙ্কা নেই বলেই লক্ষ্ণৌতে সৈন্যসাহায্য প্রেরণ করছি।

৩রা জুন এলাহাবাদ হ'তে যেসব গোরা সৈন্য কানপুরের আসন্ন বিপদে সাহায্যার্থে এসেছিল তারা লক্ষ্ণৌর দিকে প্রেরিত হলো।

কারও মুখে টু শব্দটি পর্যন্ত নেই।

চারিদিকে যেন অখণ্ড শান্তি বিরাজ করছে।

রাত্রি প্রভাত হলো। ৪ঠা জুন।

আকাশ নির্মেঘ। নীলকান্তমণির মত সূর্যকিরণে যেন ঝলমল করছে।

বৈশাখের শেষ ঃ মাঝে মাঝে রৌদ্রতপ্ত হাওয়া হু হু শব্দে ছুটে যায়।

ক্রমে দিনমণি অস্তাচলমুখী হলেন। সন্ধ্যার অন্ধকার ঘনিয়ে এল।

ঘরে ঘরে জ্বললো প্রদীপ!

রাত্রি। নিঃসীম রাত্রি। সৈনিক, ঘুমালে তো চলবে না! সময় এগিয়ে আসছে!

কান পেতে শোন! শুনতে পাচ্ছ কি?

চোখে আমাদের কারোরই ঘুম নেই। বুকের মধ্যে অনুভব করছি সেই রুদ্র ভৈরবের পায়ের সাড়া।

সেই প্রলয়ংকর নটরাজের আবির্ভাব।

নৃত্যের তালে তালে, নটরাজ
ঘুচাও সকল বন্ধ হে।
সুপ্তি ভাঙাও, চিত্তে জাগাও
মুক্ত সুরের ছন্দ হে॥

গভীর রজনীর নিস্তব্ধতাকে দীর্ণ-বিদীর্ণ করে শোনা গেল পর পর তিনটি গুলির শব্দ—দুড়ুম! দুড়ুম! দুড়ুম!

দূর আকাশের ভালে দেখা গেল রক্তিম লেলিহ আগুনের শিখা।

সংগ্রাম হলো শুরু। তারই সংকেতধ্বনি।

মুহূর্তে দলপতি সুবাদার টিকা সিং তার প্রিয় অশ্বের পৃষ্ঠে লাফ দিয়ে উঠে বসল।

সঙ্গে সঙ্গে আরো অনেক সৈনিক অশ্বারূঢ় হয়।

ছুটে চলে বেগবান অশ্বে চেপে মুক্তিসংগ্রামের সৈনিকরা ঃ এতদিনের অত্যাচারের প্রতিশোধ-ব্রত উদ্‌যাপন এবারে শুরু হোক!

নির্মম। কঠোর সৈনিক! ভুলো না তুমি দেশের পায়ে উৎসর্গীত! তোমার প্রাণ, তোমার দেহ সব দেশের!

আকাশ বাতাশ ধ্বনিত হয়ে ওঠে দীন্ দীন্ গর্জনে।

স্বদেশ হামারা! হামারা হিন্দুস্থান!

ভাইয়ো, দেশকে লিয়ে কোরবাণী!

দলে দলে অশ্বারোহী সৈনিকদের পাশে এসে দাঁড়ায় অশ্বারোহী সৈনিকদের দল।

কর্ণেল ইওয়ার্ট এর মিনতি শোনা যায় ঃ মেরে বেটা। মেরে বাচ্চা; ই কেয়া কর রহে তোমলোক্! তোমাদের এতদিনের আনুগত্য নষ্ট করে কেন নিজেরা নিজেদের মুখে কলংক-কালি লেপন করছো! লোকে শুনলে বলবে কি!···ছিঃ ছিঃ, শান্ত হও।

কঠিন অট্টহাসে দিগন্ত প্রকম্পিত হয়ে ওঠে বুঝি।

মিষ্টি ভুয়ো হিতোপদেশ শুনবার মত আজ এই মুহূর্তে সময়ের প্রাচুর্য কই!

নাই ! নাই ! নাই যে সময় !

তীরবেগে ছুটে চলে সব নবাবগঞ্জের দিকে ।

শ্রীমন্ত নানাসাহেবের তাঁবু যে নবাবগঞ্জে ।

নবাবগঞ্জের ধনাগারে নানার অধীনস্থ সৈন্যের দল যে তাদেরই প্রতীক্ষায় উন্মুখ হয়ে আছে ।

ধনাগারের বাইরে আগত সৈনিকদের বিজয়-উল্লাস শোনা গেল ।

ঃ ভাই সব এসেছো ! আমরাও প্রস্তুত ! এসো দুয়ার খোলাই আছে !

সুবিপুল ধনাগার ও অস্ত্রাগার মুহূর্তে মুক্তি-সৈনিকদের করায়ত্ত হয় ।

৪ঠা জুনের রাত্রি প্রভাত হলো কানপুরে ।

৫ই জুনের নবোদিত রক্তিম সূর্য কানপুরবাসীর কাছে এনেছে এক নবীন বার্তা !

আরো তিনশত সৈনিক এসে নানাসাহেবের দলে যোগ দিয়েছে প্রভাতে ।

সংগ্রামের নেতারা সব মিলিত হয়েছে নবাবগঞ্জে ।

শ্রীমন্ত নানাসাহেব, দুই ভাই বালা সাহেব ও বাবা সাহেব, ভ্রাতুষ্পুত্র রাও সাহেব, তাঁতিয়া টোপি, আজিমুল্লা ।

সবাই হয়েছে প্রস্তুত সমস্ত রাত্রি ধরে ফিরিঙ্গীদের বিরুদ্ধে ধ্বংসের অভিযান চালাতে, যত শীঘ্র সম্ভব কানপুর নিজেদের করায়ত্ত করতে ।

রণোন্মাদ মুক্তি-সৈনিকের দল চীৎকার করে ওঠে ঃ কোথায় আমাদের রাজা, আমাদের দলপতি শ্রীমন্ত নানাসাহেব ! তাকে আমরা আমাদের চোখের সামনে দেখতে চাই ।

এর পরও আর কি স্থির থাকতে পারে কেউ !

নানাসাহেব সকলের সামনে এসে দাঁড়ালেন ।

হাজার কণ্ঠে ধ্বনিত হয় ঃ সুস্বাগতম্ ! জয়োঽস্তু !

সকলেই একযোগে নানাকে রাজা বলে স্বীকার করে নেয় । জানায় তাদের অন্তরের অসীম শ্রদ্ধা ও প্রণাম ।

এবারে সমরের আয়োজন । নানাসাহেবের আদেশ প্রচারিত হলো ঃ সুবাদার টিকা সিং ! আপনাকে অশ্বারোহী সৈনিকদের নেতৃত্ব দেওয়া হলো । আজ হতে আপনি আর ইংরাজের তাঁবে সুবাদার নন । ভারতীয় বাহিনীর একজন সম্মানিত সেনাপতি ( জেনারেল ) । জমাদার দলগঞ্জন সিং, আপনি হলেন শত গণিত বাহিনীর দলপতি । সুবাদার গঙ্গাদীন আপনি হলেন ৫৬ গণিত বাহিনীর নেতা ।

এ সংবাদ শ্বেতাঙ্গমহলে পেঁছুতে দেরি হলো না ।

ভয়ে ও আশংকায় সর্বাঙ্গ তাদের কণ্টকিত হয়ে ওঠে ।

সবাই এসে প্রাণভয়ে তাদের নবনির্মিত সুগঠিত প্রাচীর-বেষ্টিত আশ্রয়ে একত্র হয়ে সৈনিকদের প্রতিরোধের জন্য কামান ও অস্ত্রশস্ত্র সাজাতে ব্যস্ত হয়ে ওঠে ।

নানাসাহেবের হুকুমে ওদিকে সৈনিকের দল শ্বেতাঙ্গদের ঐ সুরক্ষিত আশ্রয়

দুটিই অধিকার করবার জন্য বীরদর্পে এগিয়ে আসছে ঝড়ের গতিতে।

৬ই জুন প্রাতে দুর্গাধিপতি স্যার হুইলার নানাসাহেবের প্রেরিত একখানি সাবধান লিপি পেলেন : আমরা অবিলম্বে আক্রমণ সুরু করবো। তাই পূর্বাহ্ণেই তোমায় জানিয়ে দিলাম, যাতে প্রস্তুত হয়ে নিতে পারো।

সর্বনাশ! এ যে যুদ্ধে আহ্বান!

সাজ সাজ রব পড়ে গেল মুহূর্তে ইংরাজ-শিবিরে।

প্রস্তুত হও, পদদলিত পেশবা নানার সৈন্যবাহিনী কানপুর অধিকার করতে আসছে।

## আট

সংবাদ এসেছে, শ্রীমন্ত নানাসাহেবের সৈন্যবাহিনী ছুটে আসছে তীরবেগে কানপুর অধিকার করতে।

প্রথমেই ধনাগার ও অস্ত্রাগার সেপাইরা অধিকার করে নেয়।

সৈনিকদের হাতে প্রভূত অর্থ এসেছে এবং বহু কামান, গোলাগুলি বারুদ এসেছে।

৬ই জুন। সহসা মধ্যাহ্নের আকাশ বহুশত লোকের বিজয়-ধ্বনিতে পরিপূর্ণ হয়। একসাথে বহু কামান গর্জে ওঠে। সেই সঙ্গে প্রাচীর-বেষ্টিত আশ্রয়স্থল হ'তে শ্বেতাঙ্গদের কামানও গর্জে উঠল।

শুরু হয়ে গেল দুই পক্ষে সংগ্রাম।

চারিদিককার প্রাচীর ধূলিমুষ্ঠির মত কামানের গোলায় ভেঙে গুঁড়িয়ে যাচ্ছে রেণু রেণু হ'য়ে। শ্রীমন্ত নানার চারিপাশে এসে দলে দলে সবাই ভিড় করে দাঁড়ায়—প্রাণদানের প্রতিজ্ঞা নিয়ে।

নানার প্রচণ্ড কামান ও গোলাগুলির মুখে কানপুরের পরাধীনতার লৌহ-শৃঙ্খল ভেঙে টুকরো টুকরো হয়ে গেছে।

প্রধান সেনাপতি টিকা সিং বিজয়-গৌরবে মুক্তিসংগ্রামের পথে এগিয়ে চলে। কানপুরের সেদিনকার সেই মুক্তি সংগ্রামে শুধু পুরুষরাই অস্ত্রধারণ করেছিল তা নয়, কানপুরের জেনানারাও বোরখা ও অন্তঃপুরের পর্দা ছুঁড়ে ফেলে এগিয়ে এল : মুক্তির লাগি দিতে হবে প্রাণ!

নর্তকী 'আজিজান'! কোথায় তার কাঁচুলী, রঙ্গীন রেশমী ওড়না, কোথায় সিঁথি স্বর্ণকেয়ূর, কোথায় চরণের নূপুর, রক্তিম ওষ্ঠের প্রাণমাতানো হাসি, বাঁকা চোখের বিলোল চাউনি! সেও আজ অভিনব বেশে মৃত্যু সাগরে ঝাঁপ দিয়েছে, হাতে সুতীক্ষ্ন অসি, বিদ্যুতের মত যুদ্ধক্ষেত্রে ক্ষণে ক্ষণে চমক্ হেনে যায়।

বীরগণ! বীরের মত প্রাণ দাও, দেশকে তোমাদের স্বাধীন মুক্ত কর।

এদিকে চলেছে মুক্তির লাগি সংগ্রাম ; অন্যদিকে সেই বিপ্লবের মুহূর্তেও শৃঙ্খলা ও আইন এনে শান্তি স্থাপনের জন্য সচেষ্ট সংগ্রামের নায়ক শ্রীমন্ত নানা সাহেব।

নগরবাসীদের একত্র ডেকে সম্মতিক্রমে হোলাস সিংকে প্রধান ম্যাজিস্ট্রেটের দায়িত্ব দেওয়া হলো।

সেনাবাহিনীর সকল প্রকার চাহিদা মিটাবে—মোল্লা।

বিচারালয়ের প্রতিষ্ঠা হলো। বিচারপতি নির্বাচিত হয়েছেন—জওয়ালা প্রসাদ, আজিমুল্লা খান ও আরো দু'একজন। প্রধান কর্মসচিব—বাবা সাহেব।

অন্যায় অত্যাচারের প্রতিকল্পে নানা কুলিশ-কঠোর। লৌহকঠিন হাতে হয় মীমাংসা।

১২ই জুন ইংরাজের দুর্গ আক্রমণ করা হলো।

উভয় পক্ষের কামান গর্জন ও গোলাগুলি বর্ষণের মধ্যে চললো মুক্তি-সংগ্রাম।

১৮ই জুন সেই স্মরণীয় দিনটি: ফিরিঙ্গীদের সমস্ত কামান গর্জন ও গোলাগুলিকে তুচ্ছ করে এগিয়ে এল বীর সৈনিকের দল। প্রাচীর উল্লংঘন করে অধিকার করলে বিপক্ষের কামান।

বহুকাল পরে আবার শ্বেতাঙ্গ-অধিকৃত দুর্গে উড্ডীন হলো সেদিন আমাদের বিজয়পতাকা। কিন্তু সেই মুহূর্তে কারা দেশদ্রোহীর দল এদের সকল প্রচেষ্টাকে ব্যর্থ করে দেওয়ার জন্য এগিয়ে এল!

বিশৃংখলা, চারিদিকে গোলযোগ, হটে আসতে বাধ্য হলো মুক্তি-সৈনিকের দল।

একটু থাম! শোন, কান পেতে শোন!

আজ ২৩শে জুনের রাঙা প্রভাত। মনে পড়ে কি পলাশীর প্রান্তরে সেই ২৩শের অভিশপ্ত সূর্যোদয়! বাংলার মাটিতে তথা ভারতে শ্বেতাঙ্গ শক্তির প্রথম অভ্যুদয়ের সর্বনাশা ইঙ্গিত!

ভুলিনি সেই ২৩শে জুনের অপমানের তীব্র জ্বালা। দীর্ঘ একশত বৎসর ধরে সেই বিষের জ্বালায় জর্জরিত আমরা। দীর্ঘ একশত বৎসরের নিরন্তর রক্তক্ষরণের আজ বুঝি অবসান।

নানার সৈনিক-নিবাসে আজ ২৩শে জুনের প্রভাতে কিসের কলরোল? কেন আজ এত চাঞ্চল্য?

সবার মুখেই আজ কঠিন মৃত্যুপণ আগুনের শিখার মত জ্বলছে।

পদাতিক অশ্বারোহী কামানবাহী সবাই সেজেছে আজ শেষ সংগ্রামের তরে।

হয় স্বাধীনতা—নয় মৃত্যু!

শেষ সংগ্রাম ব্যর্থ হলো না।

রক্তে মাটি লাল হয়ে গেল। ২৩শে জুন, ২৪শে জুন, ২৫শে জুন, অবশেষে এলো সেই মাহেন্দ্রক্ষণ: উড়ছে শ্বেতাঙ্গদের দুর্গে আমাদের বিজয়বৈজয়ন্তী।

হে স্বাধীনতার মূর্ত প্রতীক! হে জাতীয় পতাকা! প্রায় একশত বৎসর পরে আবার প্রণাম জানাই।

কানপুরের সংগ্রাম শেষ হয়েছে। কানপুর আজ আমাদেরই করতলগত।

নানা সাহেবের হুকুম হলো : থাম বীর ! যুদ্ধ থামাও ! আর রক্তপাত নয়, এবারে শান্তি।

নানার নির্দেশে এক শ্বেতাঙ্গ রমণীর হস্তলিখিত ঘোষণাপত্র প্রধান শ্বেতাঙ্গ সেনাপতি হুইলারের কাছে প্রেরিত হলো : শোন রাণী ভিক্টোরিয়ার প্রজাবৃন্দ ! তোমাদের মধ্যে যারা শয়তান ডালহৌসির চক্রান্তে না যোগ দিয়ে অস্ত্রশস্ত্র সমর্পণে প্রস্তুত, তাদের কোন ক্ষতিই করা হবে না। নির্বিবাদে এলাহাবাদে পৌঁছে দেওয়া হবে।

সেনাপতি হুইলার ঐ চরমপত্র পেয়ে ক্যাঃ মুর ও হুইটিংএর সঙ্গে পরামর্শ করে স্থির করেন, নানার নিকট আত্মসমর্পণ ছাড়া আর অন্য পথ নেই।

অতএব......।

২৬শে জুন প্রাতে উভয়ে উভয়দলের নিকট চুক্তিবদ্ধ হলো : শ্বেতাঙ্গ দলপতি সমস্ত কামান, গোলাগুলি, বারুদ ও অর্থ যাবতীয় সব কিছু আমাদের হাতে অর্পণ করবে। বিনিময়ে নানাসাহেব অবরুদ্ধ শ্বেতাঙ্গদের নিরাপদে এলাহাবাদে পৌঁছে দেবেন।

চুক্তিপত্র স্বাক্ষরিত হলো।

স্থির হলো পরদিন প্রত্যুষে শ্বেতাঙ্গদের স্থানান্তরিত করা হবে।

অস্ত্র-সমর্পণও শেষ হলো নির্বিঘ্নে। নিরস্ত্রীকরণ নয়। ভারতীয় সৈনিকদের নিরস্ত্রীকরণ নয়, শ্বেতাঙ্গদের অস্ত্রসমর্পণ ও আত্মসমর্পণ।

নানার নিকট অস্ত্র সমর্পণের পর বিগ্রেডিয়ার জওয়ালপ্রসাদ সগৌরবে শ্বেতাঙ্গদের দুর্গ এসে অধিকার করলে।

তাঁতিয়া টোপির নির্দেশে চল্লিশটি নৌকাও প্রস্তুত রাখা হলো।

অধিকারচ্যুত শ্বেতাঙ্গদের দল কানপুর ত্যাগের জন্য প্রস্তুত।

কানপুরে শ্রীমন্ত নানাসাহেবের বিজয়-বার্তা ততক্ষণে চারিদিকে পেঁৗছে গেছে লোকের মুখে মুখে।

চারিদিক হতে তরুণ সৈনিকের দল এসে মিলিত হচ্ছে নানার পতাকাতলে : মহারাজ ! মোরা সবে হবো তব সাথী !

আজিমগড় হতে এসেছে সপ্তদশ পদাতিক সৈন্যদল। চৌবেপুর হতে লক্ষ্ণৌর কতিপয় অশ্বারোহী ও পদাতিক সৈন্য। এসেছে বারাণসী হতে, এলাহাবাদ হতে।

আরো এসেছে সম্ভ্রান্ত ভুস্বামী নবাবের দুই দল সৈন্য।

সবাই দিচ্ছে সহানভুতি। কেউ পাঠাচ্ছে অর্থ, কেউ লোকবল। এবং এদের পিছু পিছু কত এল অত্যাচারে জর্জরিত বিভিন্ন নগরবাসী স্ত্রী, পুত্র, পরিজন নিয়ে। শান্তিতে তারা বাস করতে চায় শ্রীমন্ত নানার আশ্রয়ে কানপুরে।

২৭শে জুনের প্রভাত।

লজ্জায় অধোবদন ইংরাজ পুরুষ ও রমণীর প্রায় ৪৫০ জন সমবেত।

সতীচৌরা ঘাট।......

প্রসন্নসলিলা ভাগীরথী সূর্যকরোজ্জ্বলা, বীচিভঙ্গে ক্রীড়াময়ী।

সারি সারি ঘাটে সব নৌকা প্রস্তুত।

দলে দলে ইংরাজ পুরুষ রমণী শিশু শ্লথ মন্থর গতিতে ঘাটের কাছে এসে উপস্থিত হলো।

পশ্চাতে দূর হতে দেখা যায় অধিকৃত শ্বেতাঙ্গ দুর্গ।

মৃত্যুর মত কঠিন স্তব্ধতা চারিদিকে।

সতীচৌরা ঘাটের সন্নিকটস্থ হরদেবের মন্দিরের পাষাণচত্বরে দণ্ডায়মান—আজিমুল্লা খান, বালা সাহেব, প্রধান সেনাপতি তাঁতিয়া টোপি।

আর গঙ্গার ঘাটের চতুপার্শ্বে ভিড় করেছে প্রায় সমগ্র কানপুরের আবাল-বৃদ্ধ-বনিতা! কেন?

কেন এসেছো সবাই আজ ভাগীরথী তীরে? কি দেখতে এসেছো? কি দেখতে চাও?

সুসজ্জিত অশ্বারোহী, পদাতিক ও গোলন্দাজ সৈন্য আদেশের প্রতীক্ষায় স্থির ধীর অচঞ্চল দণ্ডায়মান চতুর্দিকে।

একে একে শ্বেতাঙ্গরা নৌকারোহণ করলে, এবারে বুঝি নৌকা ছাড়বে!

সহসা সেনাপতি তাঁতিয়া টোপির হস্ত উত্তোলিত হয়ে বামে ও দক্ষিণে আন্দোলিত হলো: ইঙ্গিত, কিসের ইঙ্গিত!

মুহূর্তে ২৭শে জুনের ধীর গম্ভীর সূর্যকরোজ্জল প্রভাতের বক্ষ বিদীর্ণ করে সহস্র কামান ও বন্দুক একসাথে মৃত্যু-গর্জন করে ওঠে!

ধ্বংস করো। ফিরিঙ্গী ধ্বংস করো।

ধোঁয়া…বারুদ…অগ্নি…প্রচণ্ড বিস্ফোরণ…আর্ত কোলাহল!

১৭৫৭এর পলাশীর প্রান্তরের ২৩শে জুনের রক্ত তর্পণ। ২৭শে জুন ১৮৫৭-এর কানপুরে ভাগীরথী তীরে।

ন্যায় কি অন্যায় সে বিচার আজ নয়।

২৭শে জুন প্রাতে শ্বেতাঙ্গরা অস্ত্রহীন, অসহায় ছিল বটে। কিন্তু জাফরগঞ্জ প্রাসাদের অন্ধকার কারাকক্ষে তরুণ কিশোর নবাব সিরাজ, তার হাতে কি অস্ত্র ছিল শুনি, যখন ইংরাজদের প্ররোচনায় তীক্ষ্ণ খরসান হাতে মহম্মদী বেগকে সেখানে পাঠানো হয়েছিল? কে সে-কথা শোনেনি? কোন্ ইংরাজ সেদিন মহারাজ নন্দকুমারের কাতর প্রার্থনায় কর্ণপাত করেছিল শুনি? কারা ন্যায়বিচার করে সেদিন ৫ই আগষ্ট মহারাজকে ফাঁসির দড়িতে ঝুলিয়ে দিয়েছিল শুনি?

মা গঙ্গে পতিত-পাবনী তুমি সাক্ষী! তুমি সাক্ষী। পলাশীর প্রান্তরে তুমি সাক্ষী ছিলে গঙ্গার ঘাটে কুলির বাজারে। আজ তাই তোমায় সাক্ষী মানলাম ২৭শে জুনের প্রভাতে কানপুরে।

২৮শে জুন।

স্বাধীন কানপুরে নানাসাহেবের দরবার-গৃহ। সম্মুখে প্রশস্ত ময়দানে দেশীয় সৈনিকদের কুচকাওয়াজ। ভেরীর ধ্বনি।

শ্রীমন্ত নানাসাহেব দরবার-গৃহে এসে প্রবেশ করার সঙ্গে সঙ্গে সহস্র কণ্ঠে

ধ্বনিত হলো: সুস্বাগতম্ !—ভাই সব ! আজিকার এ গৌরব শুধু একা আমারই নয়, তোমরাও সকলেই তার অংশীদার, তোমাদের সকলেরই গৌরব আনন্দ !

ইতিহাস-বিশ্রুত পেশোবার রত্ন-মাণিক্য-খচিত সিংহাসন আজ স্থাপন করা হয়েছে দরবার-গৃহে ; বিজয়-তিলক ললাটে এঁকে পেশোবা আজ সিংহাসনে উপবেশন করলেন।

মুগ্ধ বিস্ময়ে তাকিয়ে দেখছি।

বিস্তৃত দরবার-গৃহে অগণিত মনুষ্য সমাগমে তিল ধারণেরও বুঝি আর স্থান নেই। আনন্দাশ্রুতে আঁখির দৃষ্টি ধুয়ে নিলাম বার বার।

অন্তরের অন্তস্তল হতে প্রণতি জানালাম ১৮৫৭এর মুক্তিসংগ্রামের প্রধান হোতা ও ঋত্বিক অবিনশ্বর মৃত্যুঞ্জয়ী মহারাষ্ট্র কুলরবি পেশোবা শ্রীমন্ত নানা সাহেবকে !

২৬শে জুন আর ১৭ই জুলাই।

কিন্তু তারও আগে চল এগিয়ে যাই অযোধ্যার পথে, ইতিহাস-বিশ্রুত লক্ষ্ণৌ শহরে ও আমাদের মনুয়ার ঝাঁসির রক্তস্নাতা সমরাঙ্গনে।

উড়ুক কানপুরে ততদিন স্বাধীনতার বিজয়-পতাকা।

অযোধ্যা ! ডালহৌসীর চক্রান্তে ফিরিঙ্গীদের কবলিত হৃতভ্রষ্ট অযোধ্যা !

আজ অযোধ্যার নবাব শ্রীভ্রষ্ট। নেই তার কোন সৈন্য-বাহিনী, জনবল বা অর্থবল। পরমুখাপেক্ষী ভীত সন্ত্রস্ত।

জমিদার ও রাজাদের সমস্ত সম্মান ও প্রতিপত্তি ভূলুণ্ঠিত।

স্যার হেনরী লরেন্স অযোধ্যার বর্তমান প্রধান কর্মসচিব।

এদিকে মিষ্ট স্তোক্‌বাক্যে হেনরী লরেন্স আপ্রাণ চেষ্টা করছে অযোধ্যাবাসীর অন্তরের জ্বালাকে নিবৃত্ত করতে, অন্যদিকে অযোধ্যাবাসী পরাধীনতার বিষ-জ্বালায় তিল তিল করে মুক্তির জন্য হচ্ছে প্রস্তুত।

শ্রীমন্ত নানাসাহেবের মুক্তির ডাক ব্যর্থ হয়নি। শৃঙ্খল ভাঙতে হবে, আবার স্বাধীন হতে হবে।

হিন্দু নেতা মানসিং, মুসলীম নেতা মৌলভী আহম্মদ শাহ্ প্রভৃতি গোপনে গোপনে ছড়ায় মুক্তির বাণী জনে জনে: জাগো, অযোধ্যাবাসী জাগো ! প্রতিজ্ঞা কর, হয় স্বাধীনতা নয় মৃত্যু ! বল দেশের জন্য প্রাণ দোব !

এদিকে সংবাদ এসেছে, মীরাট জেগেছে ! দিল্লী স্বাধীন, মসনদে বসেছেন আবার আপন গৌরবে সম্রাট্ বাহাদুর শাহ্।

ভারত আবার স্বাধীন হতে চলেছে, আর বেশী দেরি নেই ! দিন আগত ঐ !

দূরদর্শী হেনরী লরেন্স লক্ষ্ণৌর মচ্ছিভবন ও রেসিডেন্সী বিপদকালে আশ্রয়স্থল হিসাবে নির্দিষ্ট করেছে।

৩০শে মে সন্ধ্যায় সহসা ভেসে এলো রাইফেলের রুদ্ধ গর্জন !—স্বাধীনতার

জয়ধ্বনি : দুমু! দুড়ুম!

অযোধ্যাও জ্বালালো ১৮৫৭এর আগুন!

৩১শে মে হতে জুনের প্রথম সপ্তাহ পর্যন্ত চললো অযোধ্যায় মরণপণ মুক্তিসংগ্রাম। মাত্র দশ দিনে শ্বেতাঙ্গ-প্রতিপত্তি ধূলায় পর্যবসিত হলো।

১০ই জুন চলেছে বিজয়ী সৈনিকের দল লক্ষ্মৌর পথে। এবারে লক্ষ্মৌর সংগ্রাম। লক্ষ্মৌর চারিদিকে এসে দলে দলে ভারতীয় সৈনিকেরা ভিড় করেছে। ২৮শে জুন লক্ষ্মৌতে সংবাদ এসেছে—কানপুর স্বাধীন; ইংরাজ অধিকারচ্যুত লৌহ-ব্রিজের নিকটে ইংরাজ-সৈন্যরা এসে যুদ্ধার্থে প্রস্তুত হয়েছে। শ্বেতাঙ্গদের কামান গর্জে উঠল। প্রত্যুত্তর দিল ভারতীয়দের গোলাগুলি ও কামান।

চারিশত ইংরাজ সৈন্যের মধ্যে প্রায় দেড়শত ইংরাজ-সৈন্য মৃত্যুর বুকে ঢলে পড়ে। বাকী সব প্রাণভয়ে করলে পলায়ন।

হেনরী লরেন্স এসে আত্মগোপন করলে রেসিডেন্সিতে।

ভারতীয় সৈনিকেরা পলাতক শ্বেতাঙ্গদের পশ্চাদ্ধাবন করে ছুটে আসে।

মচ্ছিভবন ও রেসিডেন্সী অবরুদ্ধ।

অযোধ্যার সংগ্রাম শেষ। ইংরাজ পরাজিত।

এবারে চল ঝাঁসীতে।

১৮৫৭এর স্বাধীনতার সংগ্রামে অক্ষয়-কীর্তি ঝাঁসী।

ক্যাঃ ডনলপ ঝাঁসী ব্রিটিশ বাহিনীর অধিনায়ক আর ক্যাঃ স্কীন কমিশনার।

কানপুরের সমরাঙ্গনে যখন চলেছে শ্রীমন্ত নানাসাহেবের অধিনায়কত্বে মুক্তিসংগ্রাম, তখন তাঁর বাল্যের সহচরী ঝাঁসীর কুললক্ষ্মী মনুয়া লক্ষ্মীবাঈ—তিনিও নিশ্চল হয়ে বসে ছিলেন না। শ্বেতাঙ্গের হীন জঘন্য চক্রান্তে পদদলিত রাণীর অন্তরের দীর্ঘকাল সঞ্চিত রোষবহ্নি যা তাকে জর্জরিত করছিল, সহসা তা প্রলয় শিখায় লেলিহান হয়ে উঠল।

৪ঠা জুন উন্মুক্ত অসি হাতে শৃঙ্খলমোচনের দৃঢ়প্রতিজ্ঞা নিয়ে রাণী এগিয়ে এলেন।

সংবাদটা চাপা ছিল না, বিপ্লবের প্রস্তুতির বিষয়ে রাণীর সহকারী লক্ষ্মণ রাওয়ের কয়েকখানা পত্র কমিশনার স্কীনের হস্তগত হয়েছিল।

শ্বেতাঙ্গের দল যখন আসন্ন বিপদে মুক্তির উপায় খুঁজছে, সহসা এমন সময় অতর্কিতে কামান গর্জে উঠল রাণীর দুর্গ হতে।

প্রাণভয়ে ভীত শ্বেতাঙ্গের দল সত্বর দুর্গে গিয়ে আশ্রয় নেয়।

৫ই জুন ঝাঁসীর সর্বত্র সমরাগ্নি জ্বলে উঠল প্রচণ্ড লেলিহান শিখায়, ঝাঁসীতে শ্বেতাঙ্গদের তাঁবে এদেশীয় সৈনিক যারা ছিল তারাও আজ বিদ্রোহী। শ্বেতাঙ্গ নিধনে দৃঢ়প্রতিজ্ঞ।

ঝাঁসীর মুক্তি চাই, চাই দাসত্বের অবসান।

ভেঙ্গে ফেল শ্বেতাঙ্গের এদেশে তৈরী কারাগার, মুক্ত কর কয়েদীদের।

অগ্নিসংযোগ কর ওদের কাছারী-ঘরে।

দেখতে দেখতে সেপাইরা শ্বেতাঙ্গদের দুর্গ অবরোধ করে। অনেক অত্যাচার

করেছো, এবারে কোথায় পালাবে শুনি ?

সত্যি পালাবার আর কোন উপায়ই নেই।

শেষ পর্যন্ত সেপাইদের হাতেই ফিরিঙ্গীদের আত্মসমর্পণ করতে হলো।

অস্ত্র পরিত্যাগ করে সকলে নতি স্বীকার কর।

আবার অস্ত্র-সমর্পণ উৎসব।

একে একে ভারতীয় সৈনিকের দল অবনত মস্তকে অস্ত্র সমর্পণ করেছে।

অস্ত্র সমর্পণের পরে প্রত্যেককে বন্দী করা হলো। বন্দীর দল নতমস্তকে দুর্গদ্বার দিয়ে সারিবন্দীভাবে রাজপথে এসে দাঁড়ায়।

রাজপথের একধারে সমুন্নত বৃক্ষশ্রেণী। বন্দীদের এনে সেখানে দাঁড় করানো হয়েছে।

এবারে অত্যাচারের প্রতিশোধ।

ঝাঁসীর রাণীর প্রতি যে অত্যাচার করেছো, তাঁর ন্যায্য দাবীকে অস্বীকার করেছো, আজ দিতে হবে তারই জবাব।

প্রস্তুত হও।

সুরু হলো হত্যাযজ্ঞ।

একটি শ্বেতাঙ্গকেও জীবিত রাখা হবে না। ঝাঁসীর কলঙ্ক মোচন হবে ফিরিঙ্গীর রক্ত তর্পণে। প্রতিশোধ। গঙ্গাধর রাওর বিধবা স্ত্রী লক্ষ্মীবাঈয়ের প্রতি যে অন্যায় অবিচার এদেশে তোমাদের ফিরিঙ্গী প্রতিনিধি ডালহৌসি করেছে তারই প্রত্যুত্তর, জবাব !

লক্ষ্মীর হাতের বাঁকা তলোয়ার ঝিলিক হেনে ওঠে।

ঝাঁসীর পথে পথে সর্বত্র ফিরিঙ্গীদের মৃতদেহ ইতস্তত: বিক্ষিপ্ত।

ঝাঁসীতে সত্যিই ফিরিঙ্গী-শক্তির অবসান হয়েছে।

প্রায় পোণে একশত বৎসর পরেও বিস্মরণের যবনিকা ভেদ করে শুনতে পাচ্ছি বিজয়ী সৈনিকদের কঠিন কণ্ঠস্বর : মুলুক খোদাকা, মুলুক বাদশাহকা অম্মেল রাণী লক্ষ্মীবাঈকা !

আবার বহুদিন পরে ঝাঁসীর রাজ-তক্তে আসীনা রাণী লক্ষ্মীবাঈ।

সম্মুখে কঠোর কর্তব্য।

রমণীয় কমনীয়তা ও কোমলতা মুছে ফেলে অপূর্ব পাঠানী বেশে রাণী এসে তাঁর প্রিয় প্রজা ও অনুচরদের সামনে দাঁড়িয়েছেন।

মুগ্ধ বিস্ময়ে চেয়ে দেখছি, কি অপূর্ব ! অত্যাশ্চর্য !

পরিধানে পায়জামা, অঙ্গে বেগুনী রংয়ের রেশমী অঙ্গরক্ষা ; মাথায় টুপী, তার উপরে পাঠানী পাগড়ী, কটিদেশে জরির দোপাটা এবং তদসংলগ্ন লম্বমান রত্ন-খচিত খাপে তীক্ষ্ন ধারালো বাঁকা তলোয়ার। হাতে হীরার বলয়, গলে মুক্তার হার, অনামিকায় হীরকাঙ্গুরীয়।

অনেকের সঙ্গে সেদিনও বীরাঙ্গনা তোমায় জানিয়েছিলাম প্রণাম। আজও জানাই প্রণাম। কঠিন হাতে রাণী ঝাঁসীর সকল দায়িত্ব-ভার তুলে নিলেন আপন হাতে।

ঝাঁসীর সর্দাররা বুন্দেলখণ্ডের সর্দাররা বোরছার রাণী লড়য্যীবাঈ সবাই এসেছে আজ রাণীর পাশে ঃ ঝাঁসীর স্বাধীনতা রক্ষা' করতেই হবে। প্রাণ যায় যাক।

রাণীর আদেশে আবার নতুন করে গোলাবারুদ প্রভৃতি যুদ্ধোপকরণ নির্মাণের জন্য ঝাঁসীতে কারখানা খোলা হলো।

ঝাঁসীর দুর্গকে সুরক্ষিত করবার জন্য এতদিন ফিরিঙ্গীদের ভয়ে যে তিনটি বড় কামান দুর্গের মাটির তলে সংগুপ্ত ছিল, সেগুলো তুলে এনে দুর্গমধ্যে স্থাপন করা হলো। বুন্দেলা ও ঝাঁসীর সর্দাররা সশস্ত্র অনুচরদের নিয়ে দুর্গ-প্রহরায় নিযুক্ত।

রাণীর অসামান্য দয়া-দাক্ষিণ্যে, সৈন্য-শৃঙ্খলা, বিচারকার্য, শান্তিস্থাপনে সকলেই আজ প্রীত। কারো মনে কোন খেদ নই।

ঝাঁসীকে পশ্চাতে রেখে এগিয়ে যাই বাংলা, বিহার, উড়িষ্যার পথে!

ভারতের ইতিহাসে বাংলা, বিহার, উড়িষ্যার গৌরবগাথা কোনদিন কেউ ভুলবে না। পাটনার নিকটবর্তী দানাপুরে অনেক সেপাই অবস্থান করে, তারা যদি বিদ্রোহী হয়ে ওঠে এবং তাদের সঙ্গে হাত মিলায় পাটনার মুসলমানরা, তবে সর্বনাশ! ইংরাজ প্রতিনিধিদের একথা সেদিন অগোচরে ছিল না।

অতএব সময় থাকতে এদের নিরস্ত্র করাই বুদ্ধিমানের কাজ।

কিন্তু গভর্ণর জেনারেল সম্মত হতে পারলে না।

সহসা এমন সময় পাটনায় দিল্লীর সংবাদ ভেসে এলো। দিল্লী স্বাধীন॥ বৃদ্ধ বাহাদুর শাহ্ আবার মসনদে বসেছেন।

সেপাইয়া যেন ঘুম ভেঙে উঠে বসে। ঘরে ঘরে প্রস্তুত হওয়ার সাড়া পড়ে যায়।

দানাপুর হতেও সংবাদ এলো, সেখানকার ভারতীয় সেপাইরাও বিদ্রোহী হয়ে উঠেছে। এবং শীঘ্রই পাটনার দিকে এগিয়ে আসবে।

পাটনার ফিরিঙ্গীর দল প্রাণরক্ষায় ব্যস্ত হয়ে ওঠে!

সবাই এসে ঢুকল কমিশনারের বাসগৃহে। অশ্বারোহী সশস্ত্র সেপাই প্রহরায় নিযুক্ত হয়।

কিন্তু তক্ষুনি কোন বিশেষ গোলযোগ ঘটল না। তবে চারিদিকেই অসন্তোষের কালো ধোঁয়া। কেমন যেন একটা বিশ্রী থম্‌থমে ভাব।

আসন্ন বিদ্রোহের আতংকে কমিশনার টেলর পাটনার মুসলমান অধিবাসীদের সামান্য সন্দেহের জন্যও ভয়াবহ শাস্তি দিতে শুরু করলে, এমন কি যাকেতাকে ধরে বিনা বিচারে ফাঁসির দড়িতে ঝুলিয়ে দিতেও দ্বিধাবোধ করে নি।

পাটনা শহরে অনেকের মধ্যে বিশেষভাবে যে তিনজন মৌলভী জনে জনে বিপ্লবের বাণী বিলিয়েছিল, তাদের মধ্যে শাহ মহম্মদ হুসেন, আহম্মদ উল্লা, ওয়াজ উলহক এদের নাম কেউ ভুলবে না কোনদিন।

ধূর্ত শয়তান টেলর কৌশলে পরামর্শের জন্য মৌলভী তিনজনকে আহবান করে অবশেষে কারারুদ্ধ করলে।

বায়ুবেগে ঐ দুঃসংবাদ পাটনার সর্বত্র ছড়িয়ে পড়ল।

এবং শুধু তাই নয়, কমিশনার পাটনার অধিবাসীদের নিরস্ত্র করার মনস্থ করলে, কিন্তু চেষ্টা সম্পূর্ণ ফলবতী হলো না।

৩রা জুলাই সন্ধ্যায় প্রথম অগ্নিস্ফুলিঙ্গ দেখা দিল।

চকিতে সেই অগ্নিস্ফুলিঙ্গ ফিরিঙ্গীরা শিখসেনোর সাহায্যে নির্বাপিত করলে।

ঐ গোলযোগের অপরাধে বহু লোকের সঙ্গে পাটনার বিখ্যাত পুস্তক-ব্যবসায়ী পীর আলীও ধৃত হলেন।

পাটনা ও লক্ষ্ণৌর মধ্যে বিপ্লবের যে যোগসূত্র রচিত হয়, সে পীর আলীর গোপন প্রস্তুতির মধ্যে দিয়েই।

ফিরিঙ্গীর বিচার-সভায় শহীদ পীর আলী সমস্ত লাঞ্ছনা ও অবমাননাকে তুচ্ছ করে অচল অটল হয়ে দাঁড়িয়ে রইলো। বিচারপতি বললেঃ পীর আলী, এখনও সময় আছে, তোমাকে মুক্তি দেবো, যদি তুমি দলের সকলের নাম বলে দাও।

ঘৃণায় কুঞ্চিত হয়ে পীর আলী বললেঃ এমন কতকগুলো কাজ আছে, যার জন্য জীবন রক্ষার প্রয়োজন হয়; আবার এমনও কতকগুলো কাজ আছে যার জন্য অবহেলে জীবন বিসর্জন দিতে হয়। তোমরা আমায় ফাঁসি দিতে পার, আমার মত অপর লোকও প্রতিদিন তোমাদের ফাঁসি কাষ্ঠে প্রাণ দিতে পারে; কিন্তু আমার প্রতিটি রক্তবিন্দু হতে জন্ম নেবে আমারই মত সহস্র সহস্র বীর, যারা অকাতরে দেশের জন্য প্রাণ দিতে প্রস্তুত। তোমাদের উদ্দেশ্য কখনও সফল হবে না।

বিচার-ফল ঘোষিত হয়—মৃত্যুদণ্ড!

পীর আলীকে তখন কমিশনার প্রশ্ন করেঃ পীর আলী, শেষ সময়ে তোমার কোন প্রশ্ন বা বক্তব্য আছে?

ঃ আছে।

ঃ বল।

ঃ আমার মৃত্যুর পর আমার আবাস-বাটী কি করা হবে?

ঃ ভূমিসাৎ করা হবে। জবাব এলো।

ঃ আমার সম্পত্তি? দ্বিতীয় প্রশ্ন।

ঃ বাজেয়াপ্ত করা হবে।

ঃ আমার সন্তানরা?

ঃ তারা এখন কোথায়? বিচারপতি প্রশ্ন করে।

ঃ অযোধ্যায়।

মৃত্যু-পথযাত্রীর ঝাপসা করুণ দৃষ্টিপথে কি শেষ মুহূর্তে তার প্রিয় সন্তানদের মুখচ্ছবি ভেসে উঠছিল!

পীর আলীর দেহ এর পর ফাঁসির দড়িতে ঝুলিয়ে দেওয়া হলো।

আবার ফিরিঙ্গীরা সংকল্প করে ভারতীয় সেপাইদের নিরস্ত্র করতে, সেনাপতি এবারেও মত দিল না; তবে সিপাইরা যাতে বন্দুকের ক্যাপ না

ব্যবহার করতে পারে, এজন্য সমুদয় ক্যাপ গোরা সৈনিকদের অধিকারে নিয়ে আসা হলো অস্ত্রাগার হতে ভারতীয় সেপাইদের চোখের সামনে। এই অপমানে ভারতীয় সেপাইরা চঞ্চল ও অধীর হয়ে ওঠে। কি এর প্রতিকার! আবার অগ্নি-স্ফুলিঙ্গ দেখা দিল মেঘলা আকাশে রক্তের লালিমায়।

২৫শে জুলাই পদদলিত সৈনিকেরা মেঘমন্দ্র স্বরে গর্জন করে ওঠে; সঙ্গে সঙ্গে অগ্নিবর্ষণ করলো হাতের বন্দুক ও রাইফেল।

বিদ্রোহীর দল শোণ নদীর তটে এসে উপস্থিত হলো। এবং বিনা বাধায় নদী অতিক্রম করে আরার দিকে সবাই অগ্রসর হলো।

সেদিন যে দেশপ্রেমিক সকল বাধা-বিপত্তিকে অগ্রাহ্য করে বীরবিক্রমে বিদ্রোহীদের পাশে এসে দাঁড়িয়েছিল, সমগ্র বিহার প্রদেশে তার ক্ষমতা যেমন ছিল অসাধারণ তেমনি প্রতাপ ছিল অখণ্ড।

তিনি কে? একজন ভূম্যধিকারী, ক্ষমতাশীল বৃদ্ধ এক রাজপুত।

কি নাম তাঁর?

কুমারসিংহ। ১৮৫৭এর স্বাধীনতা-সংগ্রামের এক উজ্জ্বল জ্যোতিষ্ক। কত দিন চলে গেল, বিহারবাসী আজও তাঁর নামে শ্রদ্ধার প্রণতি জানায়।

ভারতের সর্বত্র যখন চলেছিল ১৮৫৭এর সংগ্রাম-প্রস্তুতি গোপনে গোপনে, বিহার তখন দূরে সরে থাকে নি।

বিহারে অনেক ধনী জমিদার ও ক্ষমতাশালী ব্যক্তি ও মৌলভীরা সেই গোপন প্রচেষ্টাকে উজ্জীবিত করার জন্য এগিয়ে এসেছেন।

গোপন সঙ্ঘের প্রধান কেন্দ্র ছিল পাটনাতে।

কেন্দ্র পাটনা হতে মুক্তির সে ডাক বিহারের আশেপাশে সর্বত্র পেঁছে যেতে দেরি হয় নি।

ফিরিঙ্গীর রাজত্বের অবসান হোক।

আরায় আগত বীর সৈনিকদের সাদর আহ্বান জানালেন কুমারসিংহ।

বৃদ্ধ রাজপুত জগদীশপুরের প্রাসাদের অলিন্দে দাঁড়িয়ে সমাগত বীরদের শোনালেন অভয় বাণী: এসো বীর, আমি হবো তোমাদের সাথী!

বার্ধক্যে নুয়ে পড়া দেহে যেন সহসা 'দুকূল প্লাবিয়া' এলো যৌবনের জোয়ার।

আশি বছরের বৃদ্ধ রাজপুত্ সিংহের মত কেশর দোলায়।

ডালহৌসীর সর্বগ্রাসী ক্ষুধায় কুমারসিংহও কুক্ষিগত হয়েছিলেন।

কিন্তু সে অপমানের জ্বালা ভুলতে পারেন নি তিনি কোন দিন।

তুষানলের মত জ্বলছিল বুকখানা দিবারাত্র।

আজ এসেছে সেই অপমানের অত্যাচারের অন্যায়ের জবাব দেবার দিন।

আগত সেপাইরাও প্রত্যুত্তর দিল: তুমিই আমাদের দলপতি! তুমিই আমাদের সেনাপতি! তুমিই আমাদের রাজা, তোমার আদেশে দেশের তরে অকাতরে আমরা প্রাণ দেবো! এই প্রতিজ্ঞা নিলাম।

কুমারসিংহের যে কেবল অসাধারণ প্রতিপত্তি ও ক্ষমতাই ছিল তা নয়, দেশের

লোকেরা তাঁকে দেবতার মত ভক্তি ও শ্রদ্ধা করত। বিপদে-আপদে দেশের লোক সর্বাগ্রে তাঁরই কাছে ছুটে এসেছে। কখনো কুমারসিংহকে পথ দিয়ে যেতে দেখলে, পথের দু'পাশে জনতা সসম্ভ্রমে তাঁকে জানাত অন্তরের শ্রদ্ধা।

আর দেরী নয়, কুমারসিংহ তাঁর প্রধান পার্শ্বচর রণদলন সিং ও হরেকৃষ্ণ সিংকে নিয়ে গোপন পরামর্শ শুরু করলেন, গভীর রাত্রে নিভৃত কক্ষে।

পরামর্শমত হরেকৃষ্ণ দানাপুরে গিয়ে সেপাইদের জানিয়ে এল : বীরগণ, প্রস্তুত হও দেশের জন্য প্রাণ দিতে।

সেপাইরা যখন শুনলে বীরেন্দ্রকেশরী কুমারসিংহ এই বৃদ্ধ বয়সেও দেশের জন্য প্রাণ দিতে এগিয়ে এসেছেন, কেউ আর স্থির থাকতে পারলে না। সবাই দানাপুর হ'তে অগ্রসর হলো আরার দিকে।

কুমারসিংহও আরায় এসে সকলের অগ্রভাগে শির উঁচু করে দাঁড়ালেন।

ছোট ভাই অমরসিংহ জ্যেষ্ঠের পাশে এসে দাঁড়ালেন।

এবারে শুরু হলো আরায় যে আবাস-গৃহে ফিরিঙ্গীরা আশ্রয় নিয়েছে তার অবরোধ।

কার্যসূচী আগেই স্থির হয়ে গিয়েছিল।

২৬শে জুলাই ধনাগার লুণ্ঠন করে কারাগার ভেঙে সব কয়েদীদের মুক্তি দেওয়া হলো।

দুর্গে অবরুদ্ধ ফিরিঙ্গীর দল : মুহুর্মুহু চারিদিক হতে গুলিবৃষ্টি চলেছে।

সঞ্চিত খাদ্যদ্রব্যও প্রায় ফুরিয়ে এসেছে।

সহসা এমন সময় অদূরবর্তী আম্রকানন প্রজ্বলিত অগ্নিশিখায় রক্তিমাভ হয়ে ওঠে।

কিসের আগুন!

একদল গোরা সৈন্য আসছিল আরার পথে, এ তাদেরই ধ্বংস চিত্র।

গোরাদের দলপতি সেপাইদের গুলির আঘাতে ধরাশায়ী হলো।

আম্রকাননে চারিদিক হতে গুলি ছুটে আসছে অন্ধকারে।

একের পর এক গোরা সৈন্য প্রাণ দেয় সেই গুলির অব্যর্থ আঘাতে।

নিকষকালো অন্ধকারে পৃথিবী যেন মুছে গেছে। প্রাণভয়ে গোরা সৈনিকের দল আম্রকাননের মধ্যে ছুটাছুটি করে। পথ খুঁজে পায় না। শেষ পর্যন্ত আর উপায়ান্তর না দেখে অবশিষ্ট গোরা সৈন্যরা পালিয়ে প্রাণ বাঁচাবার জন্য খালের ধারে এসে উপস্থিত হলো।

পশ্চাদ্ধাবন করে আসছে বিদ্রোহীর দল। একটি ফিরিঙ্গীকেও তারা প্রাণ নিয়ে পালাতে দেবে না।

রক্তে রাঙা হয়ে গেল খালের জল।

অমারাত্রি শেষ হয়ে আসে, অবরুদ্ধ দুর্গবাসীরা উৎকণ্ঠায় অধীর।

আরায় এখন আর ফিরিঙ্গীর এতটুকু আধিপত্যও নেই।

কুমারসিংহই এখন আরার ভাগ্যবিধাতা।

বিজয়ী বীর হাতে তুলে নেন শাসনদণ্ড।

স্বাধীন আরা।

এদিকে ১লা আগস্ট, ইংরাজ সেনাপতি আয়ার বিদ্রোহ দমনে সসৈন্যে গুজরাজগঞ্জ পল্লীতে আম্রকাননে এসে সৈন্যস্থাপনা করেছে।

২রা আগস্ট যখন তারা আরো অগ্রসর হতে যাবে, কুমারসিংহের কামান গর্জে ওঠে প্রচণ্ড রবে।

সেই সঙ্গে শুরু হলো গুলিবৃষ্টি অবিশ্রান্ত চারিদিক হতে।

কুমারসিংহ প্রাণপণে যুদ্ধ করেও শেষ পর্যন্ত পিছু হটে আসতে বাধ্য হয়।

পিছু হটে সসৈন্যে কুমারসিংহ নদী পার হয়ে বিবিগঞ্জ পল্লীতে এসে দাঁড়ালেন শত্রুর প্রতীক্ষায়।

নদী পারাপারের সেতু আগেই কামানের মুখে উড়িয়ে দেওয়া হয়েছে।

শ্বেতাঙ্গ আয়ারের সৈন্যদল নদী পার না হতে পেরে রেলওয়ে বাঁধের দিকে এগিয়ে যে রাস্তাটা আরার দিকে গেছে সেই পথ ধরেছে তখন।

সে পথেও গর্জে ওঠে কুমারসিংহের কামান আবার।

অবিশ্রাম গুলিবর্ষণে আয়ারের সৈন্যদল বিপর্যস্ত পর্যুদস্ত।

এবারে ফিরিঙ্গীদের পিছু হটবার পালা। কিন্তু বেশীক্ষণের জন্য নয়, কারণ কুমারসিংহের সৈন্যদলে কি কারণে বিশৃংখলা দেখা দেয় যেন এবং সেই বিশৃংখলার সুযোগে গোরা সৈন্যরা আবার এগিয়ে আসে।

কুমারসিংহ উপায়ান্তর না দেখে জগদীশপুরে ফিরে এলেন শেষ চেষ্টায় জন্য। কিন্তু এদেশীয় সৈনিকদের সাহায্যে গোরা সৈনিকরা শেষ পর্যন্ত জগদীশপুরে কুমারসিংহের শেষ প্রচেষ্টাকেও ধূলিসাৎ করে দিল।

বৃদ্ধ রাজপুত অদমিত। গেছে রাজ্য যাক, এখনো দেহে আছে প্রাণ।

কুমারসিংহ শাসিরামের দিকে এগিয়ে গেলেন, পশ্চাতে পড়ে রইলো তাঁর এত সাধের জগদীশপুর, তাঁর জীবনের শ্রেষ্ঠ স্বপ্ন!

শাসিরামের নিকটবর্তী এক পাহাড়ে কুমারসিংহ সৈন্য সমাবেশ করলেন।

রাত্রি প্রভাত হয়।

সৈন্যরা দেখলে বৃদ্ধ রাজপুত বীরের দু'চোখে অশ্রু।

ঃ এ কি! আপনার চোখে জল!—সৈন্যবা অধীর হয়ে ওঠে।

ঃ কি করে বোঝাব তোমাদের, কেন আমার চোখে আসে জল! আমার সমস্ত আশাই বুঝি শেষ হয়ে যায়, পরাধীনা দেশমাতৃকার শৃংখল বুঝি আর মোচন হয় না! এ দুঃখের বুঝি আর এ জীবনে অবসান হলো না! কিন্তু তবু—তবু আমি শেষ চেষ্টা করবো, কিছু না পারি অন্ততঃ দেশের জন্য প্রাণ দিতেও তো পারবো। শুনেছো বোধ হয়, ফিরিঙ্গীরা আমার মাথার মূল্য ঘোষণা করেছে পঁচিশ হাজার মুদ্রা! এবারে আমরা আজিমগড়ের দিকে আক্রমণ চালাবো, প্রস্তুত হও সকলে। আজিমগড় অধিকার করে ক্রমে এলাহাবাদ, সেখান হতে বারাণসী ও তারপরে অগ্রসর হবো আমরা জগদীশপুরের দিকে।

১৮ই মার্চ সসৈন্যে কুমারসিংহ আজিমগড় হতে ২৫ মাইল দূরবর্তী আত্রাওয়ালিতে এসে ছাউনি ফেললেন।

মিলন্যান সসৈন্যে এগিয়ে এলো কুমারসিংহের গতিরোধ করতে। কিন্তু কুমারসিংহের কামানের মুখে ছত্রভঙ্গ হয়ে পালিয়ে গেল।

চারিদিক হতে গোরা সৈনিক ও তাদের তাঁবে বহুশত দেশদ্রোহী ভারতীয় সেপাই আজিমগড়ে এসে উপস্থিত হচ্ছে দলে দলে।

দু'পক্ষে আবার শুরু হলো সংগ্রাম।

শ্বেতাঙ্গের বহুশত কামানের মুখে অবশেষে আর উপায়ান্তর না দেখে কুমারসিংহ পিছু হটে গেলেন।

আজিমগড়ের পথে তমসা নদীর তীরে আবার সংগ্রাম ১৫ই এপ্রিল।

এ যুদ্ধে গোরার দল পরাজিত হয়ে পিছু হটে যেতে বাধ্য হয়।

কুমারসিংহ ফিরিঙ্গীর সৈন্যদলকে বিতাড়িত করে নঘাই পল্লীতে সৈন্য সমাবেশ করলেন।

১৭ই এপ্রিল এখানে হলো দু'পক্ষে সংগ্রাম।

কুমারসিংহের সৈন্যদল দু'ভাগে বিভক্ত হয়ে একদল সরে গেল অন্যদিকে, বাকীদল সম্মুখযুদ্ধে ফিরিঙ্গীদের অগ্রগমনে বাধা দিতে লাগল।

প্রথম দলকে নিয়ে কুমারসিংহ সেকেন্দরপুরে এসে ছাউনি ফেললেন।

ফিরিঙ্গীরাও এগিয়ে এসেছে।

গঙ্গার তীরে আবার সংগ্রাম হলো শুরু।

এই যুদ্ধে কামানের গোলায় বীর কেশরী আহত হলেন।

আহত রক্তাপ্লুত কুমারসিংহকে তাঁর প্রিয় অনুচরেরা খাটিয়ার ওপরে বহন করে নিয়ে এলো জগদীশপুরে—তাঁর ভগ্ন লুণ্ঠিত দগ্ধ প্রাসাদে।

জগদীশপুরে এসেও আহত ও রুগ্ন বীর শেষ যুদ্ধ করে বীরের মতই মৃত্যুকে বরণ করে নিলেন। কুমারসিংহের মৃত্যুর পর অমরসিংহ জ্যেষ্ঠের অসমাপ্ত কর্মভার স্বীয় স্কন্ধে তুলে নিলেন।

দীর্ঘ কাহিনী আর টানবো না।

দীর্ঘ সাতমাসকাল অমরসিং শ্বেতাঙ্গদের সঙ্গে বহুবার যুদ্ধ করে শেষ পর্যন্ত পরাজিত পর্যুদস্ত হয়।

বিহারের স্বাধীনতা-সংগ্রামের ইতিহাসে ছেদ পড়ে।

১৮৫৭এর বিপ্লবের অগ্নিস্ফুলিঙ্গ ভারতের এক প্রান্ত হতে অন্য প্রান্ত পর্যন্ত জেবলেছিল মহাযজ্ঞের অগ্নি।

সে কাহিনীর শেষ নেই, তার বর্ণনার প্রচেষ্টা শুধু অসম্ভবই নয়, দুঃসাধ্য।

শুধু এইটুকু আজ জানা রইলো, দীর্ঘ একশত বৎসরের পুঞ্জীভূত গ্লানি, অবমাননা, অত্যাচার সহসা যেন কোন যাদুমন্ত্রে ১৮৫৭-এ মুক্তির পথ খুঁজে পেয়েছিল শুধু দুদিনের জন্য। কিন্তু স্থায়ী হলো না, এত প্রাণদান, এত রক্তপাত যেন দামিনী ঝলকে জাতির শ্রেষ্ঠ সুখের পরশটুকু দিয়েই আবার মিলিয়ে গেল স্মৃতির বিস্মরণ-লোকে।

এবং ১৮৫৭এর সেই অগ্নিক্ষরা দিনগুলি মৃত মুহ্যমান জাতির বুকে জাগিয়ে

গেল এক অভিনব চেতনার সাড়া—যা পরবর্তী পৌনে একশত বৎসর ধরে খণ্ড খণ্ড বিপ্লবের অভিব্যক্তিতে বার বার ঝলকিত হয়ে ভারতের মাটিকে করেছে রক্তাক্ত, আকাশকে করেছে রক্তিম।

কারণ স্থূল দৃষ্টিতে যে মহতী প্রচেষ্টাকে আমরা ব্যর্থ হয়ে গেল বলে অশ্রুমোচন করেছি, সে যে ব্যর্থ হয় নি, আমাদের রক্তদানই পরবর্তীকালে তার স্বীকৃতি। বুকের রক্ত দিয়ে ভারতের মাটিকে বার বার সিক্ত করতে পেরেছি বলেই হয়ত, সেই যুগসঞ্চিত রক্তসিন্ধু মন্থন করে ভারতের ভাগ্যাকাশে ফুটে উঠলো একটি শ্বেতশতদল : ক্ষমা ও অহিংসার বাণী প্রাণে জাগালো নব চেতনা।

সর্বহারা অর্ধনগ্ন সন্ন্যাসী শুনালেন আমাদের সেই অমৃতের পুত্রের কাহিনী। শোনালেন নব আশার বাণী! প্রাণে জাগালেন চেতনা! বললেন : শত্রুকে জয় করতে হবে, তবে অসি দিয়ে নয়—ভালবাসা দিয়ে—প্রেম দিয়ে। শুধু কি ভারত! সমগ্র পৃথিবী সেই সর্বত্যাগী দধীচির অমৃত বাণী শুনে স্তম্ভিত হয়ে গেল। নত হয়ে এলো প্রণাম জানাতে। কে আছো কোথায়! এস প্রণাম জানাও!

সিদ্ধার্থের মত আজ তিনি সমস্ত পৃথিবী জয় করেছেন।

পৃথিবীর ইতিহাসে যা কোনদিন সম্ভব হয় নি, আজ ভারতে তাই হয়েছে সম্ভব।

বিপ্লব নয়, বিদ্রোহ নয়, প্রেম।

তুমি অস্ত্র হানবে, আমি বুক পেতে দেবো। দেখি কত অস্ত্র রেখেছো তোমার তূণে।

তাই বলছিলাম, আজকার ভারতের এই নব অভ্যুদয়ের শুভলগ্নে নূতন জাতির নূতন ইতিহাস রচনা করতে হবে। আজ হতে হবে আমাদের নিষ্করুণ, কঠিন। তাই হয়ত বার বার স্মৃতির বিস্মরণ-লোকে যুগসঞ্চিত আমাদের যত ভুল, দোষ, ত্রুটি, যত পাপ, যত অন্যায়, যে কলঙ্কের প্রায়শ্চিত্ত নেই—সব কিছুই স্মরণ করে প্রতিজ্ঞা গ্রহণ করতে হবে—আর যেন আমরা ভুল না করি, আর যেন অন্যায়কে ক্ষমা না করি, দুর্বলের শঙ্কায় আর যেন না সংকুচিত হই। না হই বিহ্বল! কবির সঙ্গে কণ্ঠ মিলিয়ে যেন সত্যি আজ গাইতে পারি—

সংকোচের বিহ্বলতা নিজেরে অপমান,
সঙ্কটের কল্পনাতে হয়ো না ম্রিয়মাণ।
মুক্ত করো ভয়,
আপন-মাঝে শক্তি ধরো নিজেরে করো জয়॥
দুর্বলেরে রক্ষা করো, দুর্জনেরে হানো,
নিজেরে দীন নিঃসহায় যেন কভু না জানো।
মুক্ত করো ভয়,
নিজের 'পরে করিতে ভর না রেখো সংশয়॥

**প্রথম পর্ব সমাপ্ত**

যে যুগ চলে গেল,
সে যুগের কাহিনীকে তুলে দিলাম
যে যুগ আগত ঐ—
সেই যুগের হাতে।
যে রাত্রি পোহায়ে গেল,
সেই ফেলে আসা রাত্রির স্মৃতি
এনে দিলাম তুলে,
আজিকার এ নব প্রভাতে ॥

চৌদ্দই আগস্টের আর খুব বেশী দেরি নেই। প্রায় পৌনে দুইশত বৎসরের দাসত্বের লৌহ-শৃংখল মোচন হবে ১৪ই আগস্ট। নয়া দিল্লীতে রাজকীয় অনুষ্ঠানের মধ্য দিয়ে ক্ষমতা হস্তান্তরিত হবে, মুহূর্ষু ভারতের মৃত জাতি স্বপ্ন দেখছে। অত্যাসন্ন সেই মহোৎসবের আনন্দে দেশের নাড়ীতে নাড়ীতে যেন জেগেছে রোমাঞ্চ। কবরের মাটিতে জীবনের অংকুরোদ্গম !···ঘোষিত হয়েছে : প্রধান মন্ত্রীর গুরুদায়িত্বের ভার নেবেন পণ্ডিতজী। হিন্দুস্থানের পণ্ডিতজী ! এখনো কিন্তু লীগ গভর্ণমেন্ট বাংলা দেশের বুকে লৌহমুষ্টিতে শাসনের রজ্জুটা টেনে রেখেছে। শেষ শোষণের অদ্ভুত জিঘাংসা। দানবীয় বৃত্তির শেষ স্বাক্ষর।···

সত্যই তা'হলে বাংলা দেশ দ্বিধাবিভক্ত হবে। আর পৃথকভাবে সরকারী দায়িত্ব হাতে আসবে চৌদ্দই আগস্টের পর।

সৃষ্টিধর ( মাষ্টারদা ) দ্বিপ্রহরের খররৌদ্রে রাসবিহারী এ্যাভিনু দিয়ে হেঁটে চলেছেন। গায়ে খদ্দরের হাফ্‌সার্ট, মাথায় গেরুয়া রংয়ের একটা গান্ধী ক্যাপ, পরিধানে খদ্দরের মোটা ধুতি। পায়ে পেশোয়ারী চপ্পল। চপ্পলের তলায় বোধহয় লোহার পেরেক বসানো, পাথরে বাঁধানো কঠিন ফুটপাতের 'পরে শব্দ তোলে ঠং ঠং··· !

এখনো অনেকটা পথ হেঁটে যেতে হবে। সাঁপুর তো আর এখানে নয়, সেই টালিগঞ্জের ব্রিজ ছাড়িয়ে আরো অনেকটা গেলে তারপর ডাইনে বেঁকে চলতে হবে। সেও কম পথ নয়। দিদি রোগশয্যায়।

সকালবেলা অভিজিৎ মেসে এসে সংবাদ দিয়ে গিয়েছে। অভি, অভিজিৎ। অভিজিৎ মাষ্টারদার ঠিকানাটা জানত না। বীরেশ্বরের কাছেই নাকি মাষ্টারদার ঠিকানা জানতে পেরেছে।

অভিজিৎ বলে গিয়েছে : ডাক্তারেরা জবাব দিয়ে গেছেন, আর বেশী দিন নেই।

তবু রক্ষে নীলাঞ্জনের ফাঁসীর সংবাদ দিদি এখনো জানেন না। মৃত্যুশয্যায় শুয়ে তাই এখনো দিদি নাকি আক্ষেপ করেন, মধ্যে মধ্যে, 'নীলেটার সঙ্গে বোধ হয় আর দেখা হল না।'

অভিজিৎকে প্রায়ই প্রশ্ন করেন : হ্যাঁরে, দেশ স্বাধীন হতে চলল শুনছি। সবাইকে ছেড়ে দিল, তা নীলুকে কি এখনো তারা ছাড়বে না ?···এ তবে কেমনতর দেশ স্বাধীন হবে রে ? আমার নামে একটা দরখাস্ত লিখে দে পণ্ডিতজীর কাছে !···সে হয়ত জানেও না এখানে তার দিদি মৃত্যুশয্যায়, তারই পথ চেয়ে চেয়ে দিন গুনছে ! যে অভিমানী ছেলে ! জানি তো তাকে।

অভি একটা দরখাস্ত লিখে আনে : এই নাও দিদি দরখাস্ত !

ধনিকসমাজ তাতেই ভীত ও চকিত হয়ে ওঠে।

প্রণাম জানাল সেই রক্তাক্ত গণবিপ্লবকে দূর হতে ভারত ও চীনের অগণিত বিপ্লবী জনগণ।

অলক্ষ্যে রুশ, এশিয়া ও ভারতের নাড়ীতে যেন একটা বন্ধন পড়লো।

এবং ১৯৪৫ সনে দ্বিতীয় মহাযুদ্ধের অবসানে সেই অলক্ষ্য নাড়ীর টানেই বিজয়ী রুশকে কেন্দ্র করে এশিয়ার অগণিত মানুষকে সাম্রাজ্যবাদের শেষ দুর্গ-প্রাকারের মূলে দুঃসাহসিক আঘাত হানবার প্রেরণা যোগাল।

ব্রিটেনের সমাজজীবনেও এক অপ্রত্যাশিত পরিবর্তন ঘটে গেল।

গোঁড়া রক্ষণশীল দলের পরিবর্তে সমাজতন্ত্রবাদী শ্রমিক দলের রাষ্ট্রিক অভ্যুত্থান হলো এবং যার ফলে অবশ্যম্ভাবী গণবিপ্লবের সম্মুখীন না হয়ে শ্বেতাঙ্গ সরকার ভারতবাসীর সঙ্গে আপোস ও শান্তির পথ খুঁজলো।

আগামীকাল ১৯৪৭এর ১৫ই আগস্ট সেই শান্তি প্রতিষ্ঠার দিন। এবং ঐ পনেরই আগস্টই ভারতবর্ষ ব্রিটেনের সর্বপ্রকার শাসন ও শোষণের নাগপাশ হতে মুক্ত হয়ে আপন রাষ্ট্রিক স্বাধীনতায় হবে প্রতিষ্ঠিত।

ভারতের মানচিত্র হতে দীর্ঘ পোনে দুইশত বৎসর পরে ব্রিটেনের সাম্রাজ্য-চিহ্নের লাল বর্ণ ১৫ই আগস্ট মুছে যাবে এবং চল্লিশ কোটি মানুষের দেশে ব্রিটেনের ইউনিয়ন জ্যাকের বদলে সর্বত্র প্রাসাদ-শীর্ষে উড্ডীন হবে অশোকচক্র-লাঞ্ছিত ভারতের নবপরিকল্পিত রাষ্ট্রীয় পতাকা।

পৃথিবীর চাকা অবিশ্রাম ঘুরে চলে।

ভারত-ইতিহাসের দুইশত বৎসর ব্যাপী রক্ত-অশ্রু-অত্যাচার চিহ্নিত কলংক-কালিতে রেখাংকিত অধ্যায়টি শেষ হলো।

ভারত ও পাকিস্তানের সঙ্গে ক্ষমতা হস্তান্তরিত হলো।

সুদীর্ঘকাল পরে আজ জাহাজ বোঝাই হয়ে ব্রিটিশ সৈন্যরা—যাদের পূর্ব-গামীরা একদিন ক্লাইভের সঙ্গে সঙ্গে বেয়োনেট উঁচিয়ে ভারতভূমিতে পদার্পণ করেছিল, যারা দীর্ঘকাল ধরে বেপরোয়াভাবে শাসনেব নামে হত্যা লুণ্ঠন ধর্ষণ প্রভৃতি বহুবিধ অত্যাচার নির্বিচারে করে গিয়েছে দলে দলে,—তারা আজ ফিরে চলেছে।

জাহাজের সিটি বাজছে—ভোঁ! ভোঁ…!

স্মৃতির পটে কি অদের দুইশত বৎসরের রক্ত-স্মৃতি ভেসে উঠছে না?

সত্যি, বিচিত্র আশ্চর্য এই ভারতবর্ষ!

সুনীল জলসমাধি হতে একদিন এই বিচিত্র ভূখণ্ড মহাবিস্ময়ের মত জেগে উঠেছিল।

কোথায় কোন্ সুদূর অন্ধকার পর্বতগুহা হতে এসেছিল সর্বপ্রথম ভ্রাম্যমাণ যাযাবরের দল। তারপর আরো কত এলো, কত গেল।

শক হুন গ্রীক মুঘল পাঠান—কত না জাতি, কত না সংস্কার, কত না ধর্ম!

কিন্তু কেউ চিরস্থায়ী হতে পারল না এই বিচিত্র ভারতভূমিতে।

ব্রিটিশ শ্বেতাঙ্গকেও তাই বুঝি আজ সুদীর্ঘকাল পরে বিদায় নিয়ে যেতে হলো একই নিয়মে।

পশ্চাতে রেখে গেল তারা বহুবিস্তীর্ণ পোড়ামাটি।

সিরাজ, মহারাজ নন্দকুমার, কাশেম আলি, ক্ষুদিরাম, প্রফুল্ল, কানাই, বাঘাযতীন, রামপ্রসাদ, রাজেন্দ্র, যতীন, সূর্য সেন, তারকেশ্বর, মাতঙ্গিনী, কনকলতা, রামেশ্বর প্রভৃতি বহু বিপ্লবীর বক্ষরক্তে সিক্ত এই ভারতের বহুবিস্তীর্ণ পোড়ামাটি কি আবার নতুন মানুষের পদধ্বনিতে মুখর হয়ে উঠবে না ?

অন্নহীন বস্ত্রহীন আচ্ছাদনহীন বাস্তুহারা অগণিত নির্যাতীত বঞ্চিত ভারতবাসীর মর্মভাঙা হাহাকারে দিকদিগন্ত বিষিয়ে উঠছে।

তাই তো বিদ্রোহী ভারতের তামস-তপস্যা চলেছে আজও নবযুগের সেই নীলকণ্ঠের জন্য, যে আঁজলা ভরে এই মৃত্যু-হলাহল আকণ্ঠ পান করে পরিবর্তে এই অগণিত বুভুক্ষিত নরনারীকে দেবে মৃতসঞ্জীবনী সুধা।

নতুন মানুষ রচনা করবে নতুন ইতিহাস। হ্যাঁ, রচিত হবে নতুন ভারতের ইতিহাস।

বিদ্রোহী ভারতের রক্ত-তপস্যার তাই এখনো শেষ পাই না।

দিক্‌ হতে দিগন্তে তাই ভয়াল বিদ্রোহের রক্তিম অগ্নিশিখা।

হবে। তিমিররাত্রির অবগুণ্ঠন উন্মোচিত হবে।

পলাশীর জনশূন্য প্রান্তরে আম্রকাননের নিবিড় বিষণ্ণ ছায়ায় মোহনলালের আত্মার দুই শতাব্দব্যাপী মহানিদ্রাভঙ্গের মহালগ্ন অত্যাসন্ন হয়ে এলো।

হবে না। বিদ্রোহী ভারতের মৃত্যুপণ ব্যর্থ হবে না।

যারা চলে গেল এই বিদ্রোহী ভারতের পৃষ্ঠায় রক্তস্মৃতি রেখে তাদের জানাই প্রণাম, আর জানাই সেই সঙ্গে আহ্বান—সেই অনাগতদের যারা আগামীকাল রচনা করবে নতুন ইতিহাস নতুন স্বাধীন ভারতের।

উদ্‌যাপন করবে বিদ্রোহী ভারতের মুক্তি-সংকল্প।

প্রণাম। বিদ্রোহী ভারত প্রণাম।

শেষ